# CONTENTS

## Friday, the 19th September, 2003

## Monday, the 22th September, 2003

# PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY, ASSEMBLED UNDER THE PROVISION OF THE CONSTITUTION OF INDIA .

## Friday the 19th September '2003.

The House met in the Assembly House, Agartala at 11 A.M. on Friday the 19th September, 2003.

## PRESENT.

Shri Ramendra Chandra Deb Nath' Hon'ble Speaker in the Chair, the Deputy Speaker, The Chief Minister, 17 Ministers and 37 Members.

## ANNOUNCEMENT BY THE CHAIR

**Mr. Speaker** .- Hon' ble Members, I have received a latter from the Hon'ble Chief Minister, Tripura on 17. 9. 2003 intimating that he will attend the inauguration programme of Agartala- Dhaka Bus Service will be held at Dhaka on 19.9.2003 Therefore, he will not be able to remain present in the sitting of the Tripura Legistative Assembly on 19.9.2003.

Acordingly he has authorised Shri Anil Sarkar, Minister-in-charge of the Education etc. Departments to discharge the duties relating to the Departments of Hon'ble Chief Minister in connection with the Business of sitting of the House during his absence.

## QUESTIONS & ANSWERS

**মিঃ স্পীকার ঃ** আজকের কার্য্যসূচীতে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় কর্তৃক উত্তর প্রদানের জন্য প্রশ্নগুলি সদস্যগণের নামের পার্শ্বে উল্লেখ করা হইয়াছে। আমি পর্য্যায়ক্রমে সদস্যদিগের নাম ডাকিলে তিনি তাঁর নামের পার্শ্বে উল্লিখিত যে কোন নম্বার জানাবেন এবং সংশ্লিষ্ট বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় উত্তর প্রদান করিবেন। মাননীয় সদস্য শ্রী নগেন্দ্র জমাতিয়া।

**শ্রী নগেন্দ্র জমাতিয়া** ( অম্পিনগর) ঃ- মিঃ স্পীকার স্যার, এড্‌মিটেড্ স্টার্ট কোয়েশ্চেন নং - ৮৯।

**শ্রী অনিল সরকার** ( মন্ত্রী ) ঃ- মিঃ স্পীকার স্যার, এড্‌মিটেড্ কোয়েশ্চেন নং- ৮৯ ।

**প্রশ্ন**

১ ) রাজ্যের কয়টি হাইস্কুলের গৃহ এবং কবে থেকে আরক্ষা কর্মীদের দখলে রয়েছে,

২ ) এরফলে বিদ্যালয়ের পড়া শুনা ব্যবহৃত হচ্ছে কিনা এবং

৩ ) কবে নাগাদ ঐসব বিদ্যালয়কে আরক্ষা কর্মীদের দখল মুক্ত করা হবে।

**উত্তর**

১ ) রাজ্যে মোট ৯টি ( নয় ) হাইস্কুল গৃহ আরক্ষা কর্মীদের দখলে আছে। কোন স্কুল কবে থেকে আরক্ষা কর্মীদের দখলে আছে নিম্নে দেয়া হল।

(ক) দ্বারোগামুড়া হাইস্কুল ২০০২ ইং সনের ডিসেম্বর মাস থেকে ।

(খ) ছেচাঁরমাই হইাইস্কুল - ১৯৯৯ ইং সন থেকে।

(ঘ) চৌলরবন হাইস্কুল - ২০০০ ই সন থেকে।
(ঙ) হুদাই রাধামাধব হাইস্কুল ২০০০ ইং সনের জুন মাস থেকে।
(চ) বড় ময়দান হাইস্কুল - ২০০০ ইং সনের জুন মাস থেকে।
(ছ) কোবরা খামার হাইস্কুল- - ১৯৯৯ ইং সন থেকে।
(জ) মাখ্‌মাইকামি হাইস্কুল ১৯৯৯ ইং সন থেকে ।
(ঝ) সরবংবাড়ী হাইস্কুল ১৯৯৭ ইং সনের অক্টোবর মাস থেকে।
(ঞ) মালবাসা হাইস্কুল ১৯৯৮ ইং সনের জানুয়ারী মাস থেকে

২) এরফলে বিদ্যালয়ের পড়াশুনার কিছুটা ব্যাহত হচ্ছে। তবে অস্থায়ী ছাউনির মাধ্যমে বিদ্যালয়গুলিতে পঠন পাঠনের বিকল্প ব্যবস্থা করা হয়েছে ।

৩) ঐ সব বিদ্যালয় থেকে আরক্ষা কর্মীদের অন্যত্র সরানোর জন্য আরক্ষা দপ্তরকে অনুরোধ জানানো হয়েছে।

**শ্রী নগেন্দ্র জমাতিয়া** ঃ- সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী তথ্য দিয়ে জানিয়েছেন যে ১৯৯৭ ইং সন থেকেও বেশ কয়েকটি স্কুল আরক্ষা বাহিনীর দখলে আছে। মাননীয় মহোদয় জানেন কিনা যে এর ফলে পড়াশুনা একদম বন্ধ। যেমন মালবাসা উনি উল্লেখ করেছেন, আরেকটা সরবং এটা উল্লেখ করেননি । এই সরবং স্কুলেও আমি খবর নিয়েছি যে মাষ্টার মশায়রা যান কিন্তু ক্লাস হয় না। আমি নিজে গিয়ে মাষ্টার মশায়ের সঙ্গে কথা বললাম। বললেন যে একটা মাত্র রোম ক্লাসের জন্য আর একটা মাষ্টার মশায়দের জন্য। এই একটা রোমে ১০টা ক্লাস কি করে করব। কাজেই একটা ক্লাস যদি বসে বাকি নয়টা বাইরে থাকে। এইভাবে তো ক্লাস করা যায় না। এই সমস্ত কারনেই দেখা গেছে যে বামফ্রন্টের আমলে এই উপজাতি এলাকায় একজন ছাত্রও মাধ্যমিকে পাশ করে না। এই রকম ২০ থেকে আরো বেশী স্কুল চলছে এইভাবে। এইভাবে চলছে বলেই এই ফলাফলটা হচ্ছে। মিঃ স্পীকার স্যার, আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাই এটা বামফ্রন্টের নীতি কিনা? যেখানে উনারাই বলছে যে, উগ্রপন্থীর জন্য ৩০০ স্কুল বন্ধ। ২০টা স্কুলে একজনও পাশ করছে না এটা তাদের অহঙ্কার , তাদের গর্ব। এই যদি হয় তাহলে এই যে ক্যাম্প বসানো এটা তো স্কুল চালানোর জন্যে উন্নতি এবং অগ্রগতির যে কর্মসূচী এটা চালু করার জন্যে হতে পারে। আজকে উগ্রপন্থীরা যদি ৩০০ স্কুল বন্ধ করে তাহলে আপনিও তো আরো স্কুল বন্ধ করছেন। কাজেই, ক্যাম্প যদি হয় উপজাতি এলাকায় তাহলে এটা স্কুল পরিচালনার জন্য হওয়া উচিৎ যাতে অগ্রগতির কাজ করা যায় তার জন্য হওয়া উচিৎ। বামফ্রন্টের এই যে ট্রাইবেল এলাকাতে শিক্ষা সংকোচন নীতি এটা বন্ধ করা হবে কিনা ?

**শ্রী অনিল সরকার (মন্ত্রী)** ঃ বামফ্রন্টের এমন কোন নীতি হতেই পারে না যে উপজাতি এলাকায় শিক্ষার সংকোচন করা হবে। কিন্তু সন্ত্রাসবাদীরা উপজাতি পার্বত্য এলাকাগুলোকে তাদের অবস্থান স্টেন করে নিয়েছে এবং তারা ঠিক নির্দিষ্ট করে দেয়নি যে কোন সনে কোন জায়গায় কবে আক্রমন করবে, যে কোন জায়গায় যখন তখন আক্রমণ হতে পারে। কাজেই, সেই আক্রমণের ভিত্তিতে নিরাপত্তা হীনতার ভিত্তিতে সেখানে আরক্ষা দপ্তরের কর্মীদের যেতেই হয়। তাদেরও অস্ত্র সস্ত্র একটা নিরাপদ জায়গাতে রাখতে হয়। সেই জন্য স্কুলগুলোকে বেছে নিয়েছে। আমরা ওদেরকে বলেছি অন্যত্র তাদের স্থান করে নেওয়ার জন্য কিন্তু সমস্ত ত্রিপুরাতে নানা রকমের সমস্যা আছে। তার ভিত্তিতে এগুলো দেরি হচ্ছে। কিন্তু এটা এই নয় যে বামফ্রন্ট সরকার উদ্দেশ্যমূলকভাবে উপজাতি এলাকার মধ্যে ক্যাম্প বসিয়ে উপজাতি ছাত্রদের পড়াশুনা নষ্ট

করছে। এটা একদম অসত্য অভিযোগ এবং সমস্ত সত্যকে অগ্রাহ্য করে। আমি বলেছি যে এই সন্ত্রাস যদি বন্ধ হয়ে যায় স্বাভাবিক অবস্তায় ফিরে আসবে। আরক্ষা কর্মীদেরও এতো প্রয়োজন হবে না, এটা মাননীয় বিধায়ক মহাশয় আছে, সাহায্য করতে পারেন যাতে সন্ত্রাস বন্ধ হয়।

**শ্রী নগেন্দ্র জমাতিয়া ঃ**- স্যার, আমার একটা প্রশ্ন ক্যাম্প উপজাতি এলাকায় বসানো হয়, এই ব্যাপারে আমরা বিরোধিতা করিনা। সন্ত্রাসবাদী আছে এটাও আমরা স্বীকার করি। উপজাতি এলাকায় ক্যাম্প বসানোর উদ্দেশ্য কি? উন্নয়ন বন্ধ করা না শিক্ষা প্রতিষ্ঠান বন্ধ রাখা, কোন নীতিতে আপনি ক্যাম্প বসিয়েছেন?

**শ্রী অনিল সরকার** (মন্ত্রী) ঃ- আতঙ্কবাদ তো আনওয়ানটেড ব্যাপার তারপরে যখন হয়ে যায় এর ফলে সেখানকার অর্থনীতি, রাস্তাঘাট উন্নয়ন, স্কুল সমস্ত অগ্রগতি সেখানে রুদ্ধ হয়ে যাচ্ছে। কাজেই একটি সন্ত্রাসবাদকে পয়েন্ট করে তাকে যদি আটকানো যায় তাহলে এখানকার চেনেল ওপেন হয়ে যেতে পারে যা ত্রিপুরার অগ্রগতির পক্ষে। এই ট্রাইবেল ছেলেরা যখন আগরতলা শহরে পরীক্ষা দেয় তারা সেন্ট পার্সেন্ট পাশ করে। কাজেই উপজাতি কল্যাণকে ধ্বংস করার জন্য এবং সেটাকে আটকানোর জন্য বামফ্রন্ট সরকার এই কাজটা করছে এটা একদম সত্য অবলাপ এবং সত্যকে আপনারাও গোপন করছেন। কারণ এখন পর্য্যন্ত লক্ষ্য করা গেছে উপজাতিদের মধ্যে কম কর্মচারী, মধ্যবিত্তদের একটি অংশ ভাল আয় করে কিন্তু তারা পাহাড়ে বাড়ী তৈরী করার জন্য এক পয়সাও ইনভেষ্ট করে না। পাহাড় থেকে যদি উপজাতি সম্প্রদায়ের মধ্যে নিউ আরনিং জেনারেশান যদি উঠে আসে, তারা যদি তার জন্মভূমিতে এক পয়সা যদি ইনভেষ্ট না করে তাহলে সেখানে এটা কি করে সম্ভব হবে। কাজেই ওরা সেখানে থাকছে না কেন? ওরা থাকা উচিৎ, যাওয়া উচিৎ এবং এর বিরোদ্ধে ক্রমাগত তাদেরকে দিয়ে প্রচার চালানো উচিৎ যাতে এটা বন্ধ হয়।

**শ্রী নগেন্দ্র জমাতিয়া ঃ**- আচ্ছা ঠিক আছে আপনি একটা উদাহরণ দেখান যে স্কুল খোলার জন্য এই ক্যাম্প বসানো হয়েছে।

**শ্রী অনিল সরকার** (মন্ত্রী) ঃ- স্কুল খোলার জন্য তো ক্যাম্প বসানো হয় না। কারণ আরক্ষা কর্মীরা যে যাবে তারা থাকবে কোথায়। কাজেই, কেজুয়্যালি সেই স্কুল ঘরটা তারা ব্যবহার করছে। কারণ আপনার এমন কোন বাড়ী নেই, বা আমার এমন কোন বাড়ী নেই যে আরক্ষা কর্মীদেরকে ভাড়া দিতে পারি। তা না হলে তারা থাকবে কোথায়।

**মিঃ স্পীকার ঃ**- না না নগেন্দ্র বাবু, দাঁড়িয়েছেন অনেকবার। বলুন রবীন্দ্রবাবু।

**শ্রী রবীন্দ্র দেববর্মা** (রাইমাভ্যালী )ঃ- মাননীয় মন্ত্রী জানাবেন কি যে উনার উত্তরে উনি বলেছেন ৯৭ সাল এবং ৯৯ সাল থেকে আরক্ষা দপ্তর রয়েছে, কিন্তু এত বছর ধরে কোনটা ৫ বছর কোনটা ৬ বছর এই সময়ের মধ্যে আলাদা কেম্প বসানো হলো না কেন? এই বিষয়টা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি না ?

**শ্রী অনিল সরকার** (মন্ত্রী) ঃ- উগ্রপন্থীদের তো কোন টাইম কেলেন্ডার নেই, দারোগাবাড়ি স্কুলটা ১৯৮০ ইং সনের পর থেকে এত বেশী সন্ত্রাস এবং লাগাতার,

**শ্রী রবীন্দ্র দেববর্মা ঃ**- স্যার, আমার কথা হল আলাদা ঘর করা হলো না কেন?

**শ্রী অনিল সরকার** (মন্ত্রী) ঃ- আরক্ষা কর্মীরা মনে করেছে স্কুলে দালান বাড়ি আছে এটা তাদের আর্মস্ এমিনেশানের পক্ষে অনেক সেইফ্ তারা বলল, এটা তারা ছাড়তে চান না বিকল্প এটা না করে দেওয়া পর্যন্ত।

**শ্রী রবীন্দ্র দেববর্মা ঃ**- অনেক জায়গায় তো স্যার, ক্যাম্প বাঁশের ঘর করা আছে।

**শ্রী প্রকাশ চন্দ্র দাস** (বামুটিয়া) ঃ মাননীয় মন্ত্রী, মহোদয় বলেছেন অস্থায়ী সেড্ করে ছাত্রছাত্রীদের

পড়াশুনা করানো হচ্ছে। আমার বক্তব্য কেন এইভাবে স্কুলগুলিকে করা হচ্ছে, এটাকে পার্মানেন্ট স্কুল রেখে পুলিশ বা যারা কেম্প করে আছে তাদের অন্যত্র সরিয়ে দেওয়ায়, সেই ব্যবস্থা কেন করা হচ্ছে না ?

**মিঃ স্পীকার ঃ**- মাননীয় মন্ত্রী মহোদয়।

**শ্রী অনিল সরকার** (মন্ত্রী) ঃ- আলাদা ছাউনি করে ছাত্রদের যে পড়াশুনার ব্যবস্থা করা তাতে তো আরক্ষা কর্মীদের সেই ছাউনিতে চলে না। তারা পাকাবাড়ি দালান ইত্যাদি চায়। যাই হোক অবস্থা পরিবর্তন এবং স্বাভাবিক হলে। ক্রমশ এইগুলি পরিবর্তন হবে।

**মিঃ স্পীকার ঃ**- মাননীয় সদস্য গোপাল বাবু।

**শ্রীগোপাল চন্দ্র রায়** (বনমালীপুর) ঃ- সাপ্লীমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রীমহোদয় এবং মুখ্যমন্ত্রী এখানে দায়িত্বে আছেন, উনাকে একটা বললে আরেকটা বলছেন, ৮৯ প্রশ্ন উনি ছয় নং পড়ছে, আমি বুঝতে পারছি না। উনি এই দীর্ঘ ৯৭ সাল থেকে স্কুলগুলি বন্ধ করে রেখেছেন। আমাদের বক্তব্য হলো উনি স্বরাষ্ট্র দপ্তরকে বা মুখ্যমন্ত্রীকে বা তাদেরকে এই ক্যাম্পানিগুলি যেহেতু উনি উগ্রপন্থীর ব্যাপারে অনেক বলছেন, এইগুলি স্থায়ীভাবে বা অস্থায়ীভাবে ক্যাম্প করার জন্য শিক্ষা দপ্তর থেকে কোন প্রোপোজাল গেছে কি না ? দ্বিতীয় কথা হলো পাশাপাশি আমাদের যারা ও. এন. জি.সি. আছে তারাও কেম্প করছে কিন্তু স্কুলে যাচ্ছে না। স্কুলগুলিকে ধ্বংস করে পড়াশুনা লাটে তুলে উগ্রপন্থীদের কথাতে ট্রাইবেল এলাকার শিক্ষাকে ধ্বংস করে দেওয়ার উনার কি উদ্দেশ্য সেটা আমি জানতে চাই ?

**শ্রী অনিল সরকার** (মন্ত্রী) ঃ- ত্রিপুরা রাজ্যে স্কুল আছে তিন হাজারেরও বেশী, এখানে দেখা যাচ্ছে শুধুমাত্র সেই নয়টা জায়গার মধ্যে ক্যাম্প আছে। এই জায়গায় এ্যাক্সট্রা- সিচুয়েশানে এটা এমন হয়েছে।

**শ্রী গোপাল চন্দ্র রায় ঃ**- এই দুটি হাইস্কুল আপনার স্টেটমেন্টে আনা হলনা কেন? আপনার স্টেমেন্ট সত্য হলনা। আপনি বলেছেন আরও স্কুল থাকতে পারে হোয়াট আর দি মিন?

**শ্রী অনিল সরকার** (মন্ত্রী) ঃ- আমি তার (সদস্যর) কথাটিকে ডিনাই করিনি।

**শ্রী জ্যোতির্ময় নাথ** (কদমতলা) ঃ- আমার স্পেসিফিক স্যার, এই যে আরক্ষা দপ্তর শিক্ষা দপ্তরের অনুমতি নিয়ে থাকে কিনা, শিক্ষা দপ্তরের এই সব ব্যাপারে স্কুলগুলিকে তাদের লিষ্ট দেওয়া হয়েছে কিনা, আর যদি লিষ্ট দেওয়া হয়ে থাকে তাহলে কোন স্কুল থেকে কত বছরের জন্য লিষ্ট দেওয়া হয়েছে? নতুনা শিক্ষা দপ্তরের অনুমতি নেওয়া হয়েছে কিনা?

**মিঃ স্পিকার ঃ**- মাননীয় সদস্য শ্রী সমীর দেব সরকার ।

**শ্রী সমীর দেব সরকার** (খোয়াই) ঃ- এডমিটেড কোয়েশ্চার নং - ২৭।

**শ্রী পবিত্র কর** (মন্ত্রী) ঃ- এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং ২৭।

**প্রশ্ন**

(১) ইহা কি সত্য রাজ্যে শিক্ষা প্রতিষ্ঠানসহ সকল সরকারী ও আধা সরকারী প্রতিষ্ঠানে ধূমপান নিষিদ্ধ করা হয়েছে,

(২) ইহা কি সত্য যাত্রীবাহী গাড়ি সমূহে - ও জনবহুল স্থানে (হাট, বাজার, মেলা, জনসভা ইত্যাদি ক্ষেত্রে) ধূমপান নিষিদ্ধ করা হয়েছে,

(৩) হয়ে থাকলে এই নিষেধ অমান্যের জন্য কতজনের বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা নেওয়া হয়েছে?

উত্তর

(১) হ্যাঁ, রাজ্যে বিভিন্ন শিক্ষা প্রতিষ্ঠান সমূহে ধুমপান নিষিদ্ধ করা হয়েছে। ইতিমধ্যে সরকারী বিজ্ঞপ্তি জারী করা হয়েছে।
(২) হ্যাঁ, রাজ্যের এই সমস্ত স্থানে ধূমপান নিষিদ্ধ সরকার ইতিমধ্যে সরকারী বিজ্ঞপ্তি জারি করা হয়েছে।
(৩) আইনানুগ ব্যবস্থার জন্য যে কোন শাস্তির খবর আমাদের কাছে নেই। তবে এই বিষয়ে আমাদের সচেতনতা জন্য সব জায়গায় আমাদের এন. জি. ও দেরকে আমরা নিয়োজিত করেছি। এবং এটা অনেক জায়গায় পালিত হচ্ছে, এই ধরনের রিপোর্ট আমাদের কাছে আছে।

**শ্রী সমীর দেব সরকার ঃ**-সাপ্লিমেন্টারী স্যার, আইনগতভাবে নিষেধ করার কথা মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন। রাজ্যে শিক্ষা প্রতিষ্ঠান, বিভিন্ন শিক্ষা প্রতিস্থানে - ধূমপান নিষিদ্ধ করা হয়েছে। এমন কি, বেসরকারী প্রতিষ্ঠানে, হাট বাজার জনবহুল স্থানে ধূমপান নিষিদ্ধ করা হয়েছে। কিন্তু এটা ঘটনা। অফিস আদালতে অফিস টাইমে ধূমপান নিয়ত চলছে। এটা যে শুধু স্বাস্থ্যের পক্ষে ক্ষতিকারক নয় এটা রুচি বিরুদ্ধে। এই ক্ষেত্রে যদি কোন আইনগত ব্যবস্থা না নেওয়া হয় আইন প্রয়োগ করার পবে কোন ব্যবস্থা যদি না নেওয়া হয় ক্ষতিই দেখে যাবে। কাজেই একদিকে জন সচেতনতা বৃদ্ধি করার অন্য দিকে আইনগত কিছু ব্যবস্থা প্রয়োজন হয়ে দাড়িয়েছে এবং এই জরুরী ব্যবস্থা নেওয়ার জন্য সরকার কি ব্যবস্থা নিয়েছেন? প্রকাশ্যে আমরা আইনগত ধূমপান নিষেধ করা হল। কিন্তু প্রকাশ্যে ধূমপান সম্পর্কে এডভারটিজমেন্ট চলছে পত্রপত্রিকা, রেডিও, টিভি ধূমপান নিষিদ্ধ অভিযান চলছে। কাজেই, ধূমপান সম্পর্কে আইনজারী করে ধূমপান নিষিদ্ধ করা হবে কিনা মাননীয় মন্ত্রী জানাবেন কি না?

**শ্রী পবিত্র কর** (মন্ত্রী) ঃ- মাননীয় সদস্য, যেটা জানতে চেয়েছেন আমি তা বলছি -আমাদের রাজ্যের বিশেষ করে আটটি জায়গায় (পক্ষাগৃহ সমূহ, হাসপাতাল, স্বাস্থ্য প্রতিস্থান, শিক্ষা প্রতিস্থান, পাঠাগার, আদালত গৃহ জনসাধরনের বিভিন্ন দপ্তর সমূহ, পরিবহন সমূহ রেলওয়ে) এই সমস্ত স্থানে এই বিষয়গুলিতে আমাদের স্বরাষ্ট্র দপ্তর, এবং বিজ্ঞান প্রযুক্তি দপ্তরের পক্ষ থেকে আইন মোতাবেক বিভিন্ন নোটিশ আমরা জারি করেছি। আমাদের বিভিন্ন এ. এন. জি. ও স্বেচ্ছাসেবকগুলি এই কাজে আমরা যুক্ত করেছি। আইন আছে কিন্তু সেখানে যারা শিক্ষিত মানুষ তাদের যদি নিজেদের সম্পর্কে সচেতন না হন তাহলে আইন পয়োগ কারী যে সংস্থাগুলি আছে। তাদের পক্ষে আইন করে সবটা বন্ধ করা সম্ভব নয়। সেই দিকে আমাদের নিশ্চয় দায়িত্ব আছে দপ্তর এবং সরকারের দায়িত্ব আছে। আমরা এই রাজ্যের মানুষ আরও সচেতন করে তুলব এবং সাথে সাথে আরক্ষা কর্তৃপক্ষকেও বলব যে বিষয়টি বিভিন্ন জায়গায় তার ব্যবস্থা করার জন্য। মাননীয় সদস্যদের বলছি এই বিষয়টিতে সাহায্য করার জন্য আবেদন রাখছি। সিগারেটের এবং এই ধরনের বিভিন্ন জাতীয় জিনিসের যে বিজ্ঞাপন হয় সেই বিজ্ঞাপনগুলির কন্ট্রোল করা সরকারের পক্ষে সম্ভব নয়। ইতিমধ্যে দেশের বিভিন্ন স্তরে আলাপ- আলোচনা চলছে এবং সুপ্রীমকোর্টের এই রকম একটা আদেশও আছে যে, তাঁরা চিন্তাভাবনা করছেন টোট্যাল সিগারেটের বিজ্ঞাপন বন্ধ করা যায় কিনা এবং এটা পরীক্ষা নিরীক্ষার স্তরে আছে। উনারা এটা বদ্ধ করলে নিশ্চয়ই আমাদের রাজ্যেও বন্ধ হবে।

**শ্রী সমীর দেব সরকার ঃ**- সাপ্লিমেন্টারী স্যার, কয়েক দিন আগে পত্রিকায় দেখেছিলাম কিন্তু কোন্ রাজ্যটা বলতে পারছি না কারণ আমার মনে নেই সেই রাজ্যে এই ধরনের উদ্যোগ আছে। আমাদের রাজ্যে প্রকাশ্যে বিজ্ঞাপনগুলি বন্ধ করার ক্ষেত্রে এটা খতিয়ে দেখা কিনা এবং সেটার সঙ্গে যেটা বলতে চাইছি খুব বিশ্রী লাগে শুধু বলছিলাম অফিসের কথা কিন্তু হাসপাতালের বেডে বসে রোগী ধূমপান করছেন অথচ পুলিশের

কাছে ক্ষমতা থাকবে না এটা হতে পারে না। এটা আসলে যিনি সিগারেট খাচ্ছেন শুধু উনার নয় অন্য রোগীদেরও ক্ষতি করে দিচ্ছেন। আমার মনে হয় পুলিশকে এই ধরনের নির্দ্দেশ দেওয়া উচিত বা কাউকে ক্ষমতা দেওয়া উচিত হাসপাতালে এইগুলি চেক কে করবেন ? এই বিষয়টা গুরুত্ব দিয়ে দেখা উচিত বলে আমি মনে করছি। এই ধরনের নির্যাতীত হওয়া গুরুত্বপূর্ণ এই স্থানগুলিতে যাতে ধূমপান নিষিদ্ধ কর হয়, এর জন্য প্রশাসনিক স্তরে ব্যবস্থা রাখা দরকার। এই তথ্যগুলি সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় অবগত আছেন কি?

**শ্রী পবিত্র কর** (মন্ত্রী) ঃ- প্রশাসনিক আইনগত ব্যবস্থা আছে এটা যাতে নেওয়া হয় আমরা সেইভাবে বলব।

**শ্রী রবীন্দ্র দেববর্মা ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে, রাজ্যের বিভিন্ন জায়গায় ধূমপান নিষিদ্ধ করার জন্য নির্দ্দেশ দেওয়া হয়েছে কিন্তু বিধানসভার লবিতে পর্যন্ত মাননীয় সদস্যরা এবং অন্যান্যরা যে ধূমপান করছেন এই ব্যাপারে তো কিছু বলা হয়নি। সচেতনতার কথা বলা হচ্ছে কিন্তু যারা বিধানসভার সদস্য তাদেরও তো সচেতনতা আছে এবং জ্ঞান আছে। তাই আমি মনে করি প্রথম এখানে বন্ধ হওয়া উচিত।

**মিঃ স্পীকার ঃ-** এটা নিজস্ব ব্যাপার।

**শ্রী রবীন্দ্র দেববর্মা ঃ-** হ্যাঁ, নিজস্ব ব্যাপার হলেও এখানে বন্ধ করে দেওয়া উচিত।

**মিঃ স্পীকার ঃ-** এটার সাপ্লিমেন্টারী করলে মাননীয় মন্ত্রী কি উত্তর দেবেন ?

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা** (ছাওমনু) ঃ- সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী বলেছেন ধূমপান বিভিন্ন জায়গায় নিষিদ্ধ করা হয়েছে কিন্তু শাস্তি কি গ্রহন করা হয়েছে এটা বলা হয়নি। এটা তো একটা অদ্ভুত ব্যাপার এবং একটা **TLR & LRACTI 1960,** অ্যাট-এর ১৯৬০ -এর মত। কারনটি এল. আর. এন্ড . এল. আর. অ্যাক্ট ১৯৬০-এর মত ৮৭ ধারাতে বলা হয়েছে উপজাতিদের জমি হস্তান্তর করা যাবে না কিন্তু করলে কি হবে তার কোন সিদ্ধান্ত নেই। ধূমপান করা যাবে না, করলে কি হবে তার জন্য নিশ্চয়ই শাস্তি আছে। আর যদি ব্যবস্থাই থাকে তাহলে অন্ততঃ পরীক্ষামূলকভাবে হলেও এটা এপ্লাই করা হবে কিনা ? দেখা গেছে হাসপাতালগুলিতে বিশেষত ঃ জি. বি হাসপাতালের যে অবস্থা ভাবা যায় না। এইগুলি সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় ব্যবস্থা নেবেন কিনা ?

**শ্রী পবিত্র কর** (মন্ত্রী) ঃ- মাননীয় সদস্য আমি তো আগেই বলেছি যে, এইগুলি সম্পর্কে ব্যবস্থা নেওয়ার জন্য আমরা সচেতনা বাড়াবার চেষ্টা করছি। সাথে সাথে আইনও যাতে প্রয়োগ করা হয় দৃষ্টান্তমূলকভাবে কতগুলি যেমন হাসপাতালের কথা আপনি বলেছেন- এইগুলির ব্যাপারে আমরা আবার স্বরাষ্ট্র দপ্তরের সঙ্গে কথা বলব এবং যাতে কার্যকরী ব্যবস্থা করা যায় তার ব্যবস্থা করবো ।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- মাননীয় মন্ত্রী বোধ হয় বলেছিলেন পানিশমেন্টের প্রভিশান নেই।

**শ্রী পবিত্র কর** (মন্ত্রী) ঃ- প্রভিশান আছে।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- যদি পানিশমেন্ট পলিসি এখানে থাকে তাহলে বর্তমান অর্থ বৎসরে এবং গত অর্থ বৎসরে এই দপ্তর এই অ্যাক্টকে কাজে লাগিয়ে কি পানিশমেন্টের ব্যবস্থা করা হয়েছে মাননীয় মন্ত্রীর কাছে এই তথ্য আছে কিনা, না থাকলে কেন ব্যবস্থা গ্রহন করা হলনা।

**শ্রী পবিত্র কর** (মন্ত্রী) ঃ- আমরা আমাদের দপ্তর থেকে এই প্রশ্ন যখন এসেছে স্বরাষ্ট্র দপ্তরের কাছে পাঠিয়েছি। তার রিপোর্ট এসেছে। এই ব্যাপারে কোন রিপোর্ট পুলিশের কাছে নেই যে শুধু ধূমপান করার জন্য কোন শাস্তিমূলক ব্যবস্থা কারো বিরুদ্ধে নেওয়া হয়েছে। স্বরাষ্ট্র দপ্তরের এই রিপোর্ট এসেছে। এখানে সদস্যদের যে উদ্বেগ বিশেষ করে হাসপাতালে, অফিসে এইসব জায়গাতে যে অ্যাক্ট আছে, আমাদের এই অ্যাক্ট অনুযায়ী যাতে কার্যকরী ব্যবস্থা নেওয়া হয়, আমি তাদেরকে ডেকে কথা বলব, যাতে ভবিষ্যতে নেওয়া হয় তার ব্যবস্থা করবো।

**মিঃ স্পীকার** ঃ- মাননীয় সদস্য শ্রী অশোক কুমার দেববর্মা।

**শ্রী অশোক দেববর্মা** (ঘোলাঘাটি) ঃ- অ্যাডমিটেড কোয়েশ্চান নং - ৫৯ স্যার।

**শ্রী অনিল সরকার** (মন্ত্রী)ঃ- অ্যাডমিটেড কোয়েশ্চান নং - ৫৯ ।

**প্রশ্ন**

১। বিশালগড় মহকুমা অন্তর্গত তেলেরবন হাইস্কুলটি বর্তমানে চালু আছে কিনা ।

২। থাকিলে বর্তমানে ঐ বিদ্যাল২য়ে কতজন শিক্ষক- শিক্ষিকা আছেন ? (শিক্ষক- শিক্ষিকাদের নাম সহ হিসাব)।

**উত্তর**

১। বিশালগড় মহকুমার অন্তর্গত তেলেরবন হাইস্কুলটি চালু আছে।

২। বর্তমানে প্রধান শিক্ষক সহ ৩ জন শিক্ষক আছেন। শ্রী সুবল জমাতিয়া, শ্রী অরুন দেববর্মা, শ্রী জহর দেববর্মা।

**শ্রী অশোক দেববর্মা** ঃ- সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রীর কাছে এমন কোন তথ্য আছে কিনা তেলেবরন হাইস্কুলে আরক্ষা দপ্তরের ক্যাম্প থাকাতে দীর্ঘদিন বন্ধ ছিল, এখনও বন্ধ অবস্থায় আছে? ঐখানে কোন শিক্ষক কর্মচারী যাননা এবং এটা অনেকটা অঘোষিত বন্ধের আওতায় আছে। এখানে কোন শিক্ষক কর্মচারী যাননা, এলাকাবাসী জানেন, এই সম্পর্কে কোন তথ্য মাননীয় মন্ত্রীর কাছে আছে কিনা ?

**শ্রী অনিল সরকার** (মন্ত্রী) ঃ - এই স্কুলের ৩ জন শিক্ষক আছেন। নিশ্চয়ই একটা স্কুল চালনার ব্যাপারে এটা খুব ভাল অবস্থায় নয়। তাও বুঝতে হবে জম্পুইজলা , টাকারজলা, গাবুর্দি থেকে কাঞ্চনমালা পর্যন্ত এই জোনটা উগ্রপন্থীরা নানা সময়ে নানাভাবে নিয়ন্ত্রন করে। কিছু দিন পর পর এইসব অঞ্চলে আক্রমন হয় এবং সেইসব জায়গার মধ্যে আমাদের টিচার পাঠানো খুব কঠিন হয়। আমরা ১ বৎসরের জন্য শিক্ষক পাঠানোর এই কনটাক্টে ও আমরা চেষ্টা করেছিলাম জম্পুইজলায় শিক্ষক পাঠানোর জন্য এবং সেখানে ক্যাম্প করে দেওয়া হয়েছিল। সেই সোমবার গিয়ে শনিবারে চলে আসবে, সেই ক্যাম্পটা পর্যন্ত যেখানে আরক্ষা দপ্তর আছে, সি, আর, পি, আছে পুড়িয়ে দেওয়া হয়েছে। কাঞ্চনমালা কয়েকবার এই ধরনের ঘটনা ঘটেছে । কাজেই, এটা কাঞ্চনমালা দিয়ে যাবার পথে, সেখানে স্কুলের শিক্ষক

পাঠালেই শিক্ষক যেতে চান না। আপনারা লক্ষ্য করুন সেখানে মাত্র ৩ জন ট্রাইবেল শিক্ষক আছেন। এই অবস্থায় সেখানে কেন এই অবস্থা হয়েছে সেগুলি দেখার ব্যাপার নিশ্চয়ই আছে। পরবর্তী সময়ে আমরা নিশ্চয়ই সেগুলি দেখব। আমরা খতিয়ে দেখব কেন এই অবস্থা হচ্ছে। যে অবস্থা তৈরী হয়েছে, যার জন্য শিক্ষকদের এইসব জায়গায় পাঠানো খুব কঠিন অবস্থা।

**শ্রী অশোক দেববর্মা** ঃ- স্যার, আমি জানতে চেয়েছিলাম যে স্কুলটা পুরোপুরি বন্ধ আছে, এখানে কোন শিক্ষকই যাননা। তাহলে এখানে ৩ জন শিক্ষকের প্রশ্ন কেন আসল ? এটা-ত বুঝতে পারলাম না। ক্লাস-ত হয়ই না। এই তথ্য মাননীয় মন্ত্রীর কাছে আছে কিনা ?

**শ্রী অনিল সরকার** (মন্ত্রী) ঃ- ৩জন শিক্ষক থাকলে কয়টা ক্লাশ হবে সেটা খবর রাখারও দরকার নেই। এটা এমনিতেই বুঝা যায়।

**শ্রী কাজল চন্দ্র দাস** (কল্যাণপুর) ঃ- স্যার, আমাদের প্রশ্ন থাকলে মন্ত্রীরা যদি সঠিকভাবে উত্তর না দেন, আমাদের অসুবিধা হয়। স্কুলটাই বন্ধ, মাষ্টার যান না, কাগজেপত্রে আছে। এটার উত্তর যদি সঠিকভাবে না দেয় তাহলে আমাদের পক্ষে অসুবিধা।

**মিঃ স্পীকার** ঃ- অ্যানকোয়ারী করে দেখবেন বলেছেন।

**শ্রী অনিল সরকার** (মন্ত্রী) ঃ- খবর রাখেন কিনা, এইসব প্রশ্নের কোন মানে আছে ? (বিষয়টা দেখা হবে, তদন্ত করা হবে, কিভাবে শিক্ষক দেওয়া যায়, সেটা আমরা দেখব।

**শ্রী অশোক দেববর্মা** ঃ- আমি বলেছি তথ্য আছে কিনা ?

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- স্যার, প্রশ্নটা হল, এই তেলেরবন হাইস্কুলটা মাননীয় সদস্যের বিধানসভাতে। প্রশ্নটা ছিল, স্কুলটা চালু আছে কিনা ? উনি উত্তর দিলেন চালু আছে। মাননীয় সদস্য এই কেন্দ্রের বিধায়ক উনি বলছেন টোট্যালি বন্ধ এবং উনি বলছেন যে আমি খোঁজ নেব। এটা উদ্বেগজনক পরিস্থিতি, একটা হাইস্কুল বন্ধ। এই পরিস্থিতিতে সেই কেন্দ্রের বিধায়ক জানতে চেয়েছেন আর মন্ত্রী উত্তর দিয়েছেন যে, খোঁজ নেব তাহলে প্রশ্নটার উত্তরে দপ্তরের যিনি এটা লিখেছেন উনি কি আসলে কিছু খোঁজখবর নিয়েছেন কিনা। আমাদের প্রশ্ন হচ্ছে, এই স্কুলটা চালু করার জন্য কি কি ব্যবস্থা নেওয়া হবে সেটা স্পেসিফিকভাবে বলতে হবে।

**মিঃ স্পীকার ঃ**- মাননীয় মন্ত্রী মনোহদয় তো বলেছেন তদন্ত করে দেখবেন, তো তার পরে যা করার করবেন, এর পরেতো আর প্রশ্ন আসে না। মাননীয় মন্ত্রী তদন্ত করে দেখবেন স্কুলটা কি অবস্থায় আছে এবং তদন্ত করে দেখে ব্যবস্থা নেবেন।

**শ্রী নগেন্দ্র জমাতিয়া ঃ**- স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় একথা বলেননি।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- আজকে প্রথম থেকেই মাননীয় সদস্য নগেন্দ্র জমাতিয়া মহোদয় বলেছেন যে স্কুলগুলি একের পর এক বন্ধ হয়ে যাচ্ছে, তার পরেও মাননীয় মন্ত্রী মহোদয় কেন এই বিষয়ে সিরিয়াস হচ্ছেন না, তদন্ত করে কেন ব্যবস্থা গ্রহণ করা হল না ?

**মিঃ স্পীকার ঃ**- মাননীয় মন্ত্রী মহোদয় তো বলেছেন যে, দেখবেন, তা দেখবেন মানেই তো ব্যবস্থা নেবেন।

**(গন্ডগোল)**

**শ্রী রতনলাল নাথ ঃ**- স্যার, নিয়ম অনুসারে **প্রশ্ন জমা দেওয়া** হয় ১৫ দিন কি ৩০ দিন আগে,

অনেকে আবার দু'মাস আগেও প্রশ্ন জমা দেয়। সেই হিসাবে মাননীয় সদস্য উনার প্রশ্নটি জমা দিয়েছিলেন দুই মাস আগে তো এতটা সময়ের মধ্যে ডিপার্টমেন্ট থেকে তদন্ত করে কেন এই ব্যাপারে ব্যবস্থা নেওয়া হল না বা এটার ঠিক উত্তর তৈরী করা হল না। একটা হাউসে দাঁড়িয়ে একজন মন্ত্রী একটা প্রশ্নের উল্টাপাল্টা উত্তর দেবেন আর আমাদের তা মেনে নিতে হবে - এটা বললেতো হবে না।

**মিঃ স্পীকার ঃ**- মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন তো, মাননীয় সদস্য যে স্কুলটার কথা বলেছেন বন্ধ আছে বলে সেটা বন্ধ থাকলে সেটাকে খোলার জন্য কি ব্যবস্থা নেওয়া যায় এটা দেখবেন।

**শ্রী নগন্দ্রে জমাতিয়া ঃ**- না, স্যার এটা উনি বলেননি।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধীদলনেতা) ঃ- স্যার, আপনি বরং ডিরেকশন দিন এখান থেকে প্রত্যেক দলের একজন করে প্রতিনিধি গিয়ে স্কুলটা ভিজিট করুক এবং ওরা এসে স্কুলটা কি অবস্থায় আছে তার রিপোর্ট করুক।

**মিঃ স্পীকার ঃ**- আরে উনিতো বলেছেন যে, উনি তদন্ত করে দেখবেন এবং দেখে তার ব্যবস্থা নেবেন।

**শ্রী নগেন্দ্র জমাতিয়া ঃ**- কিন্তু স্যার, উনি এটা বলেননি।

**মিঃ স্পীকার ঃ**- মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি এই বিষয়ে পরিস্কার করে বলার জন্য।

**শ্রী অনিল সরকার** (মন্ত্রী) ঃ- আমিতো পরিস্কারই বলেছি যে, তদন্ত করা হবে এবং স্কুলটাকে যাতে চালু করা যায় সেটা দেখা হবে, সেই ব্যাপারে উদ্বোগ নেওয়া হবে। আপনারা এত উত্তোজিত হচ্ছেন কেন, কি বলেছি সেটা ভাল করে শুনেন না কেন?

**মিঃ স্পীকার ঃ**- মাননীয় সদস্য শ্রী বিজয় কুমার রাংখল ।

**শ্রী বিজয়কুমার রাংখল** (কুলাই) ঃ- মিঃ স্পীকা স্যার, অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার - ৬০

**Sri Anil Sarkar** (Minister) **:-** Mr. Speaker Sir, Admitted Starred question No. 60

## Question

1. :- Is it a fact that the Education Department is yet to compile with the basic and classic historical points out of the book of Rajmala for general academic purpose ?

## Answer

At present the School Education Department has no plan to include the dasic and classic historical points Out of the book 'Rajmala' for general academic purpose .

**Sri Bijoy Kumar Hrangkhawl** (Kulai):- Supplimentary Sir, it is a very long pending case and I remember it is almost 3- 4 years back it was discussed at the same Assembly House and at that time Hon' ble Minister had assured that it would be done within a very short period. But till to day, it is incomplete. May I put this request through you to the Hon'ble Minister-

whether he will positively take up the matter and avoid and stop this kind of chocolate assurances in this House ?

**শ্রী অনিল সরকার** (মন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, সাধারণতঃ সামাজিক, সাংস্কৃতিক, এবং বিজ্ঞান সম্পর্কিত বিষয়গুলি ত্রিপুরা বোর্ডের সিলেবাসের মধ্যে ঢুকানো হয়। আমরা রাজমালা সম্পর্কে সেখানে ট্রাইবেল কালচার এবং লেংগুয়েজ সম্পর্কে স্পেশিয়েলী লেংগুয়েজ সেল এস, সি, আর, ই, টি, তে আছে। আমরা তাদেরকে রিকুয়েস্ট করব এই ব্যাপারটা খতিয়ে দেখার জন্য।

**শ্রী বিজয় কুমার রাংখল** ঃ- সাপ্লিমেন্টারী স্যার, এই ব্যাপারে প্রয়োজন ছিল একটি কমিটি গঠন করা। এবং এই কমিটি যাতে গঠন করা হয় সে জন্য আমি অনুরোধ করব মাননীয় মন্ত্রী মহোদয়কে যে এই ব্যাপারে যারা একস্‌পার্ট তাদের দিয়ে যেন একটি কমিটি গঠন করা হয়। এবং এই রাজমালা যে একটা হিস্টরিক্যাল বুক- এখান থেকে কোন কোন বিষয় এডুকেশনের ব্যাপারে আসতে পারে এটা তারা দেখবে। কাজেই, এই কমিটি গঠনের ব্যাপারটা মাননীয় মন্ত্রী মহোদয় বিবেচনা করবেন কি না ?

**শ্রী অনিল সরকার** (শিক্ষামন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, এডুকেশন কমিশনের রিপোর্ট বেরিয়েছে নিশ্চয়ই এর প্রেক্ষাপটে আমরা এই বিষয়গুলি দেখব।

**মিঃ স্পীকার** ঃ- মাননীয় সদস্য শ্রী নারায়ন চন্দ্র চৌধুরী।

**শ্রী নারায়ন চন্দ্র চৌধুরী** (কমলাসাগর) ঃ- মি স্পীকার স্যার, এ্যাড্‌মিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার ৬০।

**শ্রী অনিল সরকার**(মন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, এ্যাড্‌মিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার ৬০।

**প্রশ্ন**

(১) ইহা কি সত্য যে, রাজ্যের বিদ্যালয় গুলিতে বিভিন্ন স্তরে পাঠরত যে সমস্ত তপশিলীভুক্ত সম্প্রদায়ের ছাত্রছাত্রী ৬০ শতাংশ নম্বর পায় তাদেরকে বি. আর. আম্বেদকর পুরস্কার প্রদান করা হয়।

(২) সত্য হলে প্রতি বছর উক্ত সম্প্রদায়ের মোট কতজন ছাত্রছাত্রীকে এই পুরস্কার দেওয়া হয়?

(৩) ইহাও কি সত্য যে সেকেরকোট দ্বাদশ শ্রেনী বিদ্যালয়ের তফসিলীভুক্ত সম্প্রদায়ের ছাত্রছাত্রীরা পরীক্ষায় ৬০ শতাংশ নম্বর থাকা সত্ত্বেও তাদেরকে উক্ত পুরস্কার দেওয়া হয় না ?

**উত্তর**

(১) হ্যাঁ।

(২) প্রতি বছরই সারা রাজ্য থেকে আনুমানিক ১০০০ থেকে ১২০০ তফসিলী ছাত্র/ ছাত্রী এই পুরস্কার পেয়ে থাকেন। তবে মোট ছাত্রছাত্রী/ সংখ্যা নির্ভর করে প্রাপ্ত নম্বরের উপর এবং ছাত্রছাত্রী কর্তৃক প্রদেয় দরখাস্তের উপর।

(৩) ইহা সত্য নহে।

**শ্রী নারায়ন চন্দ্র চৌধুরী** ঃ- সাপ্লিমেন্টারী স্যার, সেকেরকোট দ্বাদশশ্রেণী বিদ্যালয়ে এই বৎসর ৭ জন ৬০ শতাংশের উপরে নম্বর পাবার পরেও তাদের বি, আর, আম্বেদকর পুরস্কার দেওয়া হয়নি। আমি নিজে লিখিতভাবে এডুকেশন ডিরেক্টারকে জানিয়েছি তাদের প্রগ্রেস রিপোর্ট সহ দিয়েছি। কাজেই, আমি আশা করব এটা তদন্ত করে এই সাতজন ছাত্রছাত্রী এই বি, আর, আম্বেদকর পুরস্কার কেন পায়নি এবং এটা এখন দেওয়া হবে কি না তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি না?

**শ্রী অনিল সরকার** (মন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, ২০০২ইং শিক্ষাবর্ষে সেকেরকোট দ্বাদশশ্রেনী বিদ্যালয়ের

যারা ৬০ শতাংশের উপরে নম্বর পেয়ে পাশ করেছে এমন ৬টি দরখাস্ত বিশালগড় মহকুমা মেজিস্ট্রেট মঞ্জুরীর জন্য প্রেরণ করেছেন। এবং সবগুলি মঞ্জুরীর পর বিশালগড় মহকুমা মেজিস্ট্রেটের কাছে পুরস্কার প্রদানের জন্য প্রেরণ করা হয়েছে। তাছাড়া ২০০২ইং সনে ৬০ শতাংশের উপরে নাম্বার প্রাপ্ত মাধ্যমিক উত্তির্ণ একজন তফসীলি ছাত্রকে ডঃ বি. আর, আম্বেদকর স্মৃতি পুরস্কার প্রদান করা হয়েছে। উ পরে উল্লিখিত সাত জন ছাত্রছাত্রী ব্যাতিরেকে সেকেরকোট দ্বাদশ শ্রেণী বিদ্যালয় থেকে প্রথম বিভাগে উত্তীর্ণ হয়েছে এমন কোন দরখাস্ত পাওয়া যায়নি। তাহলে এই সাত জনকে নিয়ে প্রশ্ন এটা নিশ্চয়ই দেখা যাবে। এখানেতো দেখা যাচ্ছে সাত জনকেই পুরস্কার প্রদানের জন্য মঞ্জুরী বিশালগড় মহকুমা মেজিস্ট্রেটের কাছে পাঠানো হয়েছে। তবে যদি এরমধ্যে কোন রকম কিছু হয়ে থাকে তবে এটা দেখা যাবে।

**শ্রী নগেন্দ্র জমাতিয়াঃ-** সাপ্লিমেন্টারী স্যার, দেখা যাচ্ছে যে, ডঃ বি, আর, আম্বেদকর যিনি জাতির দ্বিতীয় জনক তাঁর নামে এই পুরস্কারটা। অথচ এটাকে নিয়ে এই দপ্তর ছেলেখেলা করছে। শুধু এটা নয় এই রকম অনেক স্কুলেই আমি শুনেছি তারা ৬০ শতাংশ নাম্বার পাওয়ার পরও এই সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। কাজেই , একজন মহান ব্যাক্তির নামে যে পুরস্কার দেওয়া হচ্ছে কার্যক্ষেত্রে এটাতে দুর্নীতি চলবে কেন?

**শ্রী অনিল সরকার** (মন্ত্রী)ঃ- মিঃ স্পীকার স্যার, প্রত্যক বছরেই যারা ৬০ শতাংশ নম্বর পায় সিকস্ থেকে অন্ওয়ার্ড, তাদেরকে দরখাস্ত করার জন্য বিজ্ঞাপন দেওয়া হয়। তাতে নির্দেশ থাকে প্রত্যক স্কুল থেকে যারা হেডমাস্টার তারা নিজ নিজ মহকুমা মেজিস্ট্রেটের কাছে নাম পাঠাবেন। এবং সেখান থেকে সেই নামগুলি পরীক্ষা করে এখানে থেকে সেই নামগুলি পরীক্ষা করে দপ্তরে পাঠানো হয়। যেখানে কয়েক হাজারের উপরে পুরস্কার দেওয়া হয়, আমি জানি না কোথায় সেই প্রতারণা বা এই খামখেয়ালী হচ্ছে। কোন কোন ক্ষেত্রে হতেই পারে· অনেক ক্ষেত্রে দেখা যায় স্কুল থেকে নাম আসে না। বা সে সমস্ত খবর থাকেনা। পরে আমরা টাইমের মধ্যে পেলে দিয়ে দিই বা পরবর্তী সময়েও যদি কেউ দাবি করে তখনোতো তাকে দিয়ে দেয়। কিন্তু তাতে মহকুমা মেজিস্ট্রেট এবং প্রধান শিক্ষকের সুপারিশ থাকতে হবে।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য শ্রী শ্যামাচরণ ত্রিপুরা।

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা ঃ-** মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার - ১১৫ ।

**শ্রী অনিল সরকার**(মন্ত্রী)ঃ- মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ১১৫।

**প্রশ্ন**

১. সর্বশিক্ষা অভিযান প্রকল্পে রাজ্যের কোথায় কোথায় নতুন স্কুল স্থাপনের প্রস্তাব রয়েছে এবং

২. ঐ নূতন স্কুলগুলিতে স্থির বেতনের শিক্ষকরা মাসিক কত টাকা হারে ভাতা পাবেন ?

**উত্তর**

১. সর্বশিক্ষা অভিযান প্রকল্পে রাজ্যের এ. ডি. সি. এলাকায় ৫৩টি (তিপ্পান্ন) নূতন প্রাথমিক বিদ্যালয় স্থাপনের প্রস্তাব রয়েছে। বর্তমানে এ. ডি. সি. কর্তৃপক্ষ বিদ্যালয়গুলির স্থান নির্বাচন করছেন।

২. ঐ নূতন স্কুলগুলিতে শিক্ষকরা মাসিক কত টাকা পাবেন অর্থাৎ স্থির বেতন পাবেন না নিয়মিত স্কেলে বেতন পাবেন তা এখনও স্থির হয়নি। বর্তমানে বিষয়টি বিবেচনাধীন আছে।

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, প্রথমে বলা হয়েছিল স্থির বেতনে নিয়োগ করা হবে কিন্তু পশ্চিমবঙ্গে দেখা গেছে এটার বিরুদ্ধে প্রবল আপত্তি। কারণ, স্থির বেতনে না করে তাদের নিয়মিত অ্যাপয়েন্টমেন্ট কেন দেওয়া হবে না এটা প্রশ্ন উঠেছিল। এই প্রেক্ষিতে এখানে প্রশ্ন রাখা যায় এখানে নিয়মিত

করা হবে না স্থির বেতনে নেওয়া হবে। এবং নিয়মিত পোস্টে যদি অ্যাপয়েন্টমেন্ট করা হয় তাহলে কবে এটার নিয়োগ শুরু হবে ? এটা কি এ. ডি. সি. করবে না রাজ্য সরকার করবে?

**শ্রী অনিল সরকার** (মন্ত্রী) ঃ- স্যার, এখানে এই প্রকল্পে শিক্ষকদের মাসিক বেতন ৫২০০ (পাঁচ হাজার দুইশত) টাকা হিসাবে ৬ মাসের জন্য অনুমোদন পাওয়াও গেছে। কিন্তু আমরা ইতিমধ্যে সরকার স্থির বেতন দিচ্ছে। সেইজন্য এটাও স্থির বেতন হবে না সেই যা আছে স্কেল এই নিয়ে আমরা এখনও সিদ্ধান্ত গ্রহণ করিনি। ৫৩ টা স্কুল এ. ডি. সি থেকে এখনও স্থান নির্দ্ধারণ হয়নি। এই ব্যাপারে নিশ্চয় আমরা যা লিগেল অ্যাডভাইজ হবে এগুলি আমরা দেখব।

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা ঃ**- সাপ্লিমেন্টারী স্যার, এ. ডি. সিতে এখন এমনিতেই বহু স্কুল অচল। আমার এলাকায় অন্তত ৭০টার উপর স্কুল অচল আছে। সেখানে নতুন করে আরও স্কুল স্থাপন করে এটা কতটুকু এফেকটিভ হবে এবং এই যে সর্বশিক্ষা অভিযান সেখানে কতটুকু সফল হবে এই সম্পর্কে কোন রকম দপ্তর থেকে সমীক্ষা করা হয়েছে কিনা এবং করা হলে সেটা কি রকম ?

**শ্রী অনিল সরকার** (মন্ত্রী) ঃ- স্যার, ৫৩টা স্কুল সর্বশিক্ষা অভিযানের জন্য স্থাপন করতে হবে এবং সেটা দুর্গম উপজাতি এলাকায় ঠিক হয়েছে। তার পরে এগুলি কি হবে না হবে এই নিয়ে কোন সমীক্ষার প্রশ্ন আসে না। আমরা মোটামুটি স্টাডি করে যেখানে দেখছি ড্রপ আউটের মাত্রা বেশী সেখানে কিছু ফরমাল এডুকেশন স্কুল এক্সটেন করা দরকার। যেখানে নাকি ইনফরমাল স্কুল প্রায় ২৪৩১টা আছে সেখানে ড্রপ আউট স্টুডেন্ট থেকে ফাস্ট স্টেজে নিয়ে আসে তার পরে তাদেরকে প্রস্তুত করে এই সমস্ত স্কুলের মধ্যে ঢুকানো, সেই নিচের ক্লাশেতো অনেক ড্রপ আউট হয়ে গেছে সেইজন্য ড্রপ আউটের পরে যে কনটিনিউড এডুকেশন আর কি। সেইজন্য আমরা দেখছি ৫৩টা স্কুল পার্বত্য এলাকায় ঐ উপজাতি এলাকায় করতে হবে। এই ব্যাপারে যতটুকু সার্ভে এবং স্টাডি হয়েছে তার ভিত্তিতে এটা হয়েছে। আমরা কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের প্রস্তাব পাঠিয়েছি এইভাবে এগুলি অনুমোদন হয়েছে।

**মিঃ স্পীকার ঃ**- মাননীয় সদস্য শ্রী জ্যোতির্ময় নাথ।

**শ্রী জ্যোর্তিময় নাথ ঃ**- মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার - ৮০ ।

**শ্রী অনিল সরকার** (মন্ত্রী )ঃ- মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চন নম্বার-৮০।

প্রশ্ন নং- ১ঃ- সরকারী নথীপত্রে কদমতলা দ্বাদশ শ্রেণী বিদ্যালয়ের নিজস্ব জমির পরিমান কত ছিল,
উত্তর সরকারী নথীপত্রে কদমতলা দ্বাদশ শ্রেণী বিদ্যালয়ের নিজস্ব জমির পরিমান ছিল ৯.৫৭ একর।

**প্রশ্ন**

নং- ২- বর্তমানে কি পরিমান জমি বিদ্যালয়ে রয়েছে, এবং কি পরিমাণ জমি বেদখল হয়েছে।

**প্রশ্ন**

নং- ৩ ঐ বেদখলকারীদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার জন্য দপ্তর সুনির্দিষ্টভাবে কি কি পদক্ষেপ নেওয়া হয়েছে ? সিমনা নির্ধারণের জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে, যদি ব্যবস্থা না নিয়ে থাকে তার কারণ,

**উত্তর**

সরকারী নথীপত্রে ৮.৪৯ একর সম্পত্তি এখনো সরকারী নথী পত্রে রয়েছে। বাকী ১.০৫ একর সম্পত্তি পাওয়ার ডিপার্টমেন্টকে সাব-স্ট্যাশন তৈরীর জন্য এবং ৩৩.একর সম্পত্তি কদমতলা ব্লক উন্নয়নে অধিকারিককে কমিটি গঠন করার জন্য সরকারী অনুমোদন ক্রমে দেওয়া হয়েছে।

**উত্তর**

সিমনা নির্ধারনের সময় যদি দেখা যায় সেখানে বেদখলকারী আছে তাহলে আইনানুগ ব্যবস্থা নেওয়া হবে।

**শ্রী জ্যোর্তিময় নাথ** ঃ- সাপ্লিমেন্টারী স্যার, এই স্কুলের জায়গায় বামফ্রন্ট সমর্থিত সমন্বয় কমিটির একটা অফিস ঘর আছে। সেটা মাননীয় মন্ত্রী অবগত আছেন কি না। এবং যদি সেখানে বেদখল হয়ে থাকে তাহলে সেটাকে সেখান থেকে উচ্ছেদ করা হবে কি না?

**শ্রী অনিল সরকার** (মন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, এই তথ্য আমার কাছে নেই। তবে মহকুমা শাসকের কাছে অনুরোধ করেছি স্কুলের সিমানা নির্ধারণ করার জন্য। যদি হয় এবং যদি এর মধ্যে পেয়ে যাই নিশ্চয়ই ব্যবস্থা নেওয়া হবে।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধীদলনেতা) ঃ- সাপ্লিমেন্টারী, এখানে মাননীয় সদস্য প্রশ্ন করেছেন কত পরিমান ছিল জমির পরিমানটা, আর মন্ত্রী উত্তর দিলের ৯.০৫ একর। বর্তমানে কত আছে ৮.০৯ স্কুলের নামে আছে। আরও ১.০ আছে সেটা পাওয়ার ডিপার্টমেন্টকে দিয়েছে এবং ৪৩ একর ব্লককে। পরে প্রশ্ন যেটা বেদখলকারীদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার জন্য দপ্তর কি কি সুনির্দিষ্ট ব্যবস্থা নিয়েছে? বলছে সিমানা নির্ধারণের জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে। এডুকেশন দপ্তর যদি সেখানে পাওয়ার দপ্তরকে দিয়েই দিল ব্লককে দিয়ে দিল তাহলে সিমনা নির্ধারণের প্রশ্ন কোথায় আমি তো কিছুই বুঝতে পারলাম না। যেখানে দিয়েই দিয়েছে সেখানে সিমানা নির্ধারণ কেন?

**শ্রী অনিল সরকার** (মন্ত্রী) ঃ- প্রশ্নটা হল কি, প্রশ্নটা হল যে এই স্কুলের কতটুকু জায়গা আছে এখন কি অবস্থায় আছে, সরকারী সিদ্ধান্ত মতে দেওয়া হয়েছে, এর পরেই প্রশ্নটা করা হয়েছে। এখানে সমন্বয় কমিটি অফিস করে জায়গা কতটুকু গেছে। এর মধ্যে যদি কোন সমন্বয় কমিটি বা কোন ক্লাব পরে তখনই ব্যবস্থা নেওয়ার প্রশ্ন আসবে। এখন এই খবর আমার কাছে নেই সমন্বয় কমিটি ঘর করেছে না বাড়ী করছে।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধীদলনেতা) ঃ- প্রশ্নের উত্তরেই বলেছে সীমানা নির্ধারনের জন্য প্রস্তাব পাঠিয়েছে, সীমানা নির্ধারণ হলে পরে ব্যবস্থা নেওয়া হবে।

**মিঃ স্পীকার** ঃ- এখন তো ক্লেয়ার করে বলে দিয়েছে।

**শ্রী নগেন্দ্র জমাতিয়া** ঃ- মাননীয় সদস্য উনি বলছেন সম্ভবত ওরা দখল করে আছে। এখন মাননীয় মন্ত্রী বলুন যে কি তথ্যের ভিত্তিতে এটা পুনরুদ্ধারের ব্যবস্থা নেবেন।

**শ্রী অনিল সরকার** (মন্ত্রী) ঃ- আমি বলেছি সীমানা নির্ধারণ করা হোক। সেটার দায়িত্ব মহকুমা শাসক নেবেন। এর মধ্যে যদি আমার বাড়ী আপনার বাড়ী বা সমন্বয় সমিতির বাড়ী পরে তখন ব্যবস্থা হবে। এখন তো আমার কাছে ইনফরমেশনটা নেই। উনি দিয়েছেন ইনফরমেশান তার ভিত্তিতে আমি এই উত্তর দিয়েছি এবং এটা যোগ করলে দেখা যায় মিলে যায় দুইয়ে দুইয়ে চারই হয়।

**শ্রী অমিতাভ দত্ত** (ধর্মনগর) ঃ- কদমতলা স্কুলের কাছে যে মাঠ রয়েছে সেই মাঠের পাশে কংগ্রেস দলের একটি দলীয় অফিস আছে সেই অফিসটিও সরকারী জায়গায় স্থাপন করা হয়েছে কিনা ? এটা মাননীয় মন্ত্রী । মহোদয়ের নজরে এটা রাখলাম।

**মিঃ স্পীকার** ঃ- সেপারেট প্রশ্ন আনলে পরে উনি উত্তর দিতে পারবেন। এটা সেপারেট না মাননীয় সদস্য শ্রী সুধন দাস।

**শ্রী সুধন দাস** (রাজনগর) ঃ- স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৮১।

**শ্রী অনিল সরকার** (মন্ত্রী) ঃ- কোয়েশ্চান নাম্বার ৮১।

**প্রশ্ন**

১। ইহা কি সত্য কমলাসাগর কালীবাড়ীটি পর্যটন কেন্দ্র হিসাবে উন্নয়নের জন্য ব্যাপক পরিকল্পনা নেওয়া হয়েছে ?

২। যদি সত্য হয় তবে কি কি পরিকল্পনা নেওয়া হয়েছে ?

৩। রাজনগর ব্লকে ডিমাতলী চন্দ্রপুর মজজিদটিকেও পর্যটন কেন্দ্র হিসাবে উন্নয়নের কোন পরিকল্পনা নেওয়া হয়েছে কিনা ?

**উত্তর**

১ ইহা সত্য।

২। কমলাসাগর সুসংহত পর্যটন উন্নয়নে প্রকল্প অনুসারে নিম্নলিখিত পরিকল্পনাগুলি নেওয়া হয়েছে ঃ-

(ক) আয়ুর্বেদিক স্বাস্থ্যকেন্দ্র স্থাপন করা।

(খ) মেডিসিনাল প্ল্যান্ট গার্ডেন তৈরী করা।

(গ) কনফারেন্স হল নির্মাণ করা।

(ঘ) যানবাহন রাখার জায়গা করা।

(ঙ) মন্দিরে যাওয়ার রাস্তা তৈরী করা।

(চ) কালীবাড়ী দীর্ঘি উন্নয়ন।

(ছ) বোটানিক্যাল গার্ডের তৈরী করা।

(জ) আর্য়ুবেদিক বাগান ও ভিড় পয়েন্ট গ্যালারী উইথ টেলিস্কোপ স্থাপন করা । এছাড়াও কমলাসাগরকে পর্যটকদের কাছে আকর্ষনীয় করে তোলার জন্য বন দপ্তরের হরটিক্যালচার পূর্ত, স্বাস্থ্য, গ্রামোন্নয়ন শক্তি দপ্তর এই প্রকল্প অনুযায়ী বিভিন্ন উন্নয়নমূলক কাজ আরম্ভ করেছে। উপরিউক্ত পরিকল্পনাগুলি ছাড়াও কেন্দ্রীয় আর্থিক সহায়তায় নিম্নলিখিত পরিকল্পনাগুলি গৃহীত হয়েছে ঃ-

(ক) গ্রামীণ হস্ত ও শিল্প কেন্দ্র স্থাপন করা।

(খ) ফুলের বাগান তৈরী করা।

(গ) বাঁশ বাগান তৈরী করা।

(ঘ) আধুনিক পয়-প্রনালী তৈরী করা।

**উত্তর**

৩। না, আপাতত নেই।

**শ্রী সুধন দাস ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, কমলাসাগরে একটা ভাল পর্যটন কেন্দ্র গড়ে উঠুক এটা আমরা চাই তার জন্য পরিকল্পনা নেওয়া হয়েছে। এই পরিকল্পনা দ্রুত কার্যকরী হলে আমাদের রাজ্যের পর্যটকদের আকৃষ্ট করবে এবং বাইরেরও । এর সঙ্গে সঙ্গে এই ডিমাতলীর চন্দ্রপুর যে মসজিদ এটাও একটা প্রায় ৫ শত বছরের পুরানো মসজিদ। এখানে দেখা গেছে যে আমাদের রাজ্যের কি আমাদের দেশের মত বিভিন্ন এই ধরনের ধর্মীয় প্রতিষ্ঠানগুলিকে কেন্দ্র করেই তার পুরানো ঐতিহ্য তার পুরানো সংস্কৃতি এই সমস্ত তুলে ধরার পর্যটন কেন্দ্র গড়ে উঠেছে। এখানে কমলাসাগর কালী সুন্দরীবাড়ী, কি ত্রিপুরা মন্দির, এবং চতুদর্শ দেবতার মন্দির তারপর পিলাক সেখানেও বৌদ্ধধর্মের বিষয়গুলি আছে। সেই ডিমাতলী ও তেমনি একটা

প্রায় ৫শত বছরের একটা পুরানো মসজিদ। এটাকে কেন্দ্র করে ইতিমধ্যেই এটা আমাদের মাননীয় মন্ত্রী উনি নিজেই প্রথম বছর ১৯৯৩ ইং সালে আনুষ্ঠানিকভাবে এখানে সংহতি উৎসব করে তার সূচনা করেছিলেন। এই মসজিদটিকে কেন্দ্র করে একটা পর্যটন কেন্দ্র গড়ে তোলা হবে কিনা, কমলাসাগর যেভাবে পরিকল্পনা গ্রহন করা হবে অনুরূপ পরিকল্পনা এখানে গ্রহণ করা হবে কিনা?

**শ্রী অনিল সরকার** (মন্ত্রী) ঃ- ব্যাপারটি নিশ্চয়ই বিবেচনা করে দেখা যাবে। তৃষ্ণা থেকে সেই ডিমাতলী চন্দ্রপুর মসজিদ পর্যন্ত এই জোনটাকে পর্যটকদের কাছে আরো আকর্ষনীয় করে তোলা যায় কিনা এই জন্য টাকার প্রশ্ন আসে। টাকার অসংগতি আছে। আমরা কেন্দ্রীয় সরকারের সঙ্গে এই ব্যাপারটি নিয়ে কথা বল তবে যদি সাহায্য পাওয়া যায় আমাদের ইচ্ছা আছে আমরা করতে পারি কিনা।

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা ঃ-** কমলাসাগরটা মহারানী কমলাদেবীর। এটা লোকগাথা হোক বা যাই হোক এই কমলা সাগরটা মহারানী কমলাদেবীর সৃষ্টি । কাজেই, ঐখানে মহারানী কমলাদেবীর নামে কোন্ একটা পার্ক বা কোন কিছু করা হবে কিনা?

**মিঃ স্পীকার ঃ-** এটা তো সেপারেট প্রশ্ন। এই প্রশ্নের সঙ্গে কোন লিংক নেই।

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা ঃ-** না না সেপারেট না। এখানে যেহেতু ভেরিয়াস একটি ভিটিজ হচ্ছে সেহেতু এখানে যে কোন একটা মহারানী কমলাদেবীর নামে করে দিতে তো হয়।

**শ্রী অনিল সরকার** (মন্ত্রী) ঃ- কমলাদেবীর নামেই তো সবটা হয়ে আছে। তবু এটা ভাল প্রস্তাব। একটা পার্ক হলে সেই নামে চিহ্নিত করা কোন আপত্তির কারণ নেই আমরা দেখব।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য শ্রী প্রকাশ চন্দ্র দাস মহোদয়।

**শ্রী প্রকাশচন্দ্র দাস** (বামুটিয়া) ঃ- মিঃ স্পীকার স্যার, এড্‌মিটেড কোয়েশ্চেন নং - ১৫০

**শ্রী অনিল সরকার** (মন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, এড্‌মিটেড কোয়েশ্চেন নং - ১৫০

**প্রশ্ন**

১) বর্তমান দ্রব্যমূল্য বৃদ্ধি জনিত কারণে ছাত্রাবাসগুলিতে পাঠরত এস. সি ছাত্র -ছাত্রীদের বর্তমান স্টাইপেন্ডের হার শীঘ্রই বৃদ্ধি করার জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কি না ?

২) না থাকলে এর কারণ কি এবং কবে নাগাদ উক্ত ছাত্র- ছাত্রীদের জন্য স্টাইপেন্ডের হার বৃদ্ধি করা যাবে বলে আশা করা যায়?

**উত্তর**

১) ছাত্রাবাসগুলিতে অবস্থানরত এস. সি ছাত্র-ছাত্রীদের স্টাইপেন্ডের হার বৃদ্ধির জন্য বর্তমানে রাজ্য সরকারের কোনও পরিকল্পনা নেই।

২) আর্থিক অসংগতির জন্য ছাত্রাবাস বৃত্তি বৃদ্ধির প্রস্তাব নেওয়া সম্ভব হয়নি। ভবিষ্যতে এই বিষয়ে যথাযথ উদ্যোগ নেওয়া হবে।

**মিঃ স্পীকার ঃ-** কোয়েশ্চেন আওয়ার শেষ । যে সমস্ত তাঁরকা চিহ্নিত প্রশ্নের মৌখিক উত্তর দেওয়া সম্ভব হয়নি সেগুলোর উত্তরপত্রগুলি এবং তাঁরকা চিহ্ন বিহীন প্রশ্নগুলির উত্তরপত্র সভার টেবিলে পেশ করার জন্য মাননীয় মন্ত্রী মহোদয়দের অনুরোধ করছি। **ANNEXURES-A&B**

## ADJOURNMENT MOTION

**মিঃ স্পীকার ঃ-** এখন আমি মাননীয় সদস্য মহোদয়গণের অবগতির জন্য জানাচ্ছি যে আজ আমি

মাননীয় বিরোধী দলনেতা শ্রী রতনলাল নাথ মহোদয়ের নিকট থেকে একটি মুলতুবী প্রস্তাবের নোটিশ পেয়েছি এবং নোটিশটির গুরুত্ব বিবেচনা করে সভায় উৎথাপনের অনুমতি দিয়েছি। এখন আমি মাননীয় বিরোধী দলনেতা শ্রী রতনলাল নাথ মহোদয়কে অনুরোধ করছি উনার প্রস্তাবটি সভায় উৎথাপনের অনুমতি চেয়ে মোশান মোভ করতে।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- Sir , I beg to move for leave of the House that the Business of the House schedule for today the adjourned.

**মিঃ স্পীকার** ঃ- না, না প্লীজ আপনি আগে লীভ অব দি হাউস দেবেন।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধীদলনেতা) ঃ- লীভই তো চাইছি।

**মিঃ স্পীকার** ঃ- না এখন এডজর্ন্ড এটা আসবে না । প্লীজ আপনি প্রভিশনটা দেখুন।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধীদলনেতা) ঃ- আচ্ছা ঠিক আছে, Sir, I beg to move for leave of the House for my adjournment motion.

**মিঃ স্পীকার** ঃ- যারা পক্ষে আছেন আপনারা দাঁড়াবেন। কমপক্ষে ১০ জন । লীভ এজ পার রুলস ৭২ লীভ ইজ গ্রানটেড্। সুতরাং আপনার সেটা আমি বিকাল ৪টার সময় আলোচনার জন্য নেব এজ পার রোলস্ ৭২।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- এখন কি হল, এখন কি অন্য বিজ্নেস আরম্ভ হবে।

**মিঃ স্পীকার** ঃ- হ্যাঁ।

Shri Ratan Lal Nath (Leader of the opposifon) :- In that case you see Rules 72 on a motion to adjurn for the purpose of discussing a definite matter of urgent public importance the only question that may be put shall be "That the Assembly do now adjourn."

**মিঃ স্পীকার** ঃ- আমি যখন চারটার সময় বলব তখন এটা নেবেন।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধীদলনেতা) ঃ- আমি বলব না তো এটা আপনি বলবেন। তাহলে হাউস এডজরণ হবে।

**মিঃ স্পীকার** ঃ- আমি বলছি রুলস্ ৭১ (১) যেটা আপনি বলেছেন, The Speaker shall take up the motion after the questions and before the list of business is entered upon and if he holds that the matter proposed is in order and gives his consent under tule 68, he shall call the member concerned who shall rise in his place and ask for leave to move the adjournment of the House.

(২) এটার দরকার নেই, (৩) আপনি যেটা বলেছেন এটা হলো on a motion to adjourn for the purpose of discussion a definite matter of urgent public importance, the only question that may be put shall be 'That the Assembly do now adjourn".

72. If leave to make such motion is **granted, the motion** shall be taken up an

hour before the time fixed for the usual termination of the business of the day or if the speaker so directs.

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- এডজরর্ণ করে বলুন।

**মিঃ স্পীকার ঃ**- আমি চারটার সময় এটা বলব অন্য বিজনেস।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- স্যার আপনি প্রভিশানটা দেখে নিন।

**গন্ডগোল**

**মিঃ স্পীকার ঃ**- না আমি চারটার সময় বলব।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- এটা কি বে-আইনি কাজ চলবে না।

**মিঃ স্পীকার ঃ**-এটা বে-আইনি চলবে কেন? আমি তো আইন দেখিয়ে বলছি।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- স্যার, বইটা দেখে নিন।

**মিঃ স্পীকার ঃ**- না আমি বই দেখেই বলছি।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- রুলস ৭২ এর আগে ৭১ (৩) দেখতে হবে।

**গন্ডগোল**

**মিঃ স্পীকার ঃ** আমি বললাম তো চারটার সময় বলব।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- এখন আপনি হাউসে বলুন দ্যাট দ্যা এ্যাসেম্বিলি ডু নাউ এডজরন্।

**মিঃ স্পীকার ঃ**- আমি চারটার সময় বলব।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ তাহলে কি আপনি হাউস এডজরন্ করবেন না।

**মিঃ স্পীকার ঃ**- না না,

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- প্রভিশান আছে কোন এর মোশানটার নাম কি ? এডজরন করুন করে আপনি চারটা না পাঁচটা অব্দি রাখুন।

**মিঃ স্পীকার ঃ**- না, এটা চারটার সময় হবে।

**শ্রীগোপাল চন্দ্র রায় ঃ**- প্লীজ্ ফর ক্ল্যারিফিরেশান রুল ৭১ সি

**মিঃ স্পীকার ঃ**- আমি ভাল করেই রুল দেখেছি। আর এটা আমার কথা না এটা আইনের কথা,

**শ্রী গোপাল চন্দ্র রায় ঃ** আবার পড়ুন কোথায় ভুল করেছেন।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা )ঃ- স্যার, প্রোভিশান দেখে তার পর বলুন , আর মোশানটার নাম হলো এ্যডজারনমেন্ট মোশান। আর যখন লিভ্ গ্রেন্টেড্ হবে তখন আপনি হাউস এডজারন করবেন? তারপর দুই মিনিট করুন পাঁচ মিনিট করুন সেখানে টাইম মেনশান করেনি।

**মিঃ স্পীকার ঃ**- নো, রুল ৭২ তে যা আছে আমি তাই করছি।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা)ঃ আপনার প্রেকটিস এবং প্রোসিজিউরে আছে সেই অনুযায়ী করবেন আপনার নিজস্ব ব্যাখ্যা তো আর হবে না। প্রোভিশানটা কি লিভ্ চাইব, লিভ গ্রেনেড ইয়েস হাউ উই ডুনাও এ্যডজারন্ ফর এ পারটিকুলার টাইম্ টু, থ্রী ফাইভ্ মিনিটস দিজ্ দ্যা প্রোভিশান্।

**মিঃ স্পীকার ঃ**- ৭২-৭১ এ আছে শিড্ ইজ্ গ্রেন্টেড এটা গ্রেন্ট হলে পরে আমি চারটা সময় টেক্ আপ্ করব।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ - আপনি রেকর্ড দেখুন , নাহলে যে ভাবে প্রোভিশান আছে সেভাবে মানতে হবে।

**শ্রী সুদীপ রায় বর্মণ** (আগরতলা) ঃ- স্যার, এক মিনিট এটা আমার মনে হয়, এই বিধানসভায় এ্যাডজারন্‌মেন্ট মোশান বোধ হয় ফাস্ট টাইম্ । নান্ অব্ আস ইজ্ টোট্যালী এওয়ের অব ইট দ্যু দ্যা প্রোসিজিউর সুড্ বি, বইয়ে যা লেখা- অন্ এ মোশান টু এ্যডজারন ফর দ্যা পারপাস অব ডিসকাসিং এ ডেফিটি মেটার অব, হি হেজ মোভ দ্যা মোশান, হি মোভ দ্যা মোশান ইন্ মোভ ফর সর্ট্ দ্যা লিভ অব দ্যা হাউস, নাউ অন্ এ মোশান টু এ্যাডজারন ফর দ্যা পারপাস অব ডিসকাসিং এ ডেফিনিট মেটার অব আরজেন্ট পাব্‌লিক ইমপোরটেন্স, দ্যা অনলী কোয়েশ্চান দ্যাট মে বি পুট্ সেল বি দ্যাট্ দ্যা এসেম্বলী ডু নাউ এ্যাডজারন। পার্লমেন্টেও এইসব লাইভ্ দেখা যায়।

আজকে একটা জিনিষ ভুল ব্যাখ্যা হবে বিধানসভার মত আই সভায় সেটা তো শোভনীয় নয়। স্যার, বিধানসভায় একটা জিনিষ ঠিকভাবে হচ্ছে না এটা ঠিক নয়, আপনি এসেম্বলীর সেক্রেটারীকে জিজ্ঞাসা করুন। আই রিকুয়েষ্ট ইউ কাইন্ডলী কনসারনড্ দ্যা এসেম্বলী সেক্রেটারী।

**মিঃ স্পিকার** ঃ- এটা যখন বলা থাকবে সেটা ৪টার পরে যে বিজনেস থাকবে সেটা এডর্জন হয়ে যাবে।

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- মাননীয় স্পীকার স্যার পর্ল্লামেন্টের যে নিয়মের কথা বলছেন, সেই সব নিয়ম আছে এডর্জানমেণ্ড। স্পীকার সাহেব যদি এক্সেপ্ট করেন সেই দিনেই যেন আলোচনার জন্য ব্যবস্থা করেন। সেটা হচ্ছে স্পীকারের ডিসকাশনের পাওয়ার। এখানে স্পীকার বিষয়টি অলরেডি একসেপ্ট করেছেন তিনি আলোচনার জন্য ৪টা সময় নির্দিষ্ট করেছেন। এটা স্পীকারের ডিসকাসনের উপর। তার পরেই সিদ্দান্ত হবে।

**মিঃ স্পীকার** ঃ- এটা প্রসিডির বলছে যে ৪টার আগে কোন বিজনেস আর চলতে পারবেনা।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দল নেতা)ঃ- স্যার, কথা হল যে আপনি ৪টার আগে করতে পারেন তার পরেও করতে পারেন। কিন্তু এডর্জনড মোশানের ব্যাপারে বলছে, এলওয়েজ মোশান টু দি এডর্জান ফর দি পারপাস অব দি ডিসকাস, ডেফিনিট মেটার অব আরজেন্ট পাবলিক ইমপরটেন্ট। দি অনিল কোয়েশ্চান দ্যাট মে বি পোট সেল বি দ্যাট দি এসেম্বালি আকস্ট নাউ টু বি এডর্জানড। এখানে প্রসিডিইরটাকেই বলছি। ডো নাউ এসেম্বলি এডজার্নড ?

**মি স্পীকার** ঃ- এই মেটার রোলস কমিটি নিয়ে ঠিক করা হবে । একটা রোলস কমিটি গঠন করা হবে । তা না হলে এডর্জান করতে না হয় পরে রেডিউম করতে হবে। না, না, এটা ক্রিয়ার যেহেতু নেই আমি ঐ সময় এই কথাটা বলে এডজোর্ন করতাম।

**শ্রী সুদীপ রায় বর্মণ** ঃ- স্যার, উনার বই-এর সঙ্গে অনেক দিন ধরে যোগাযোগ নেই। পার্লামেন্টেও যান না যোগাযোগও নেই। পার্ল্লামেন্টে গেলেও খুব কথা বলেছেন বলে আমার মনে পড়ে না। এখন স্যার, উনি যে কথা বলছেন যে এখনই আলোচনার সূত্রপাত করতে পারেন। আপনি এটা কি পারেন অফটার টারমিনেশান অফ দি বিজনেস ?

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- হ্যাঁ পারেন।

If leave to make such motion is granted, the motion shall be taken up an hour before the time fixed for the usual lemination. ইউজয়্যাল টারমিনেশান কয়টা ?

৫ (পাঁচ) টা কিংবা ইউজিয়্যাল টারমিনেশান আর যদি বিজনেস না থাকে এক ঘন্টা আগে টারমিশানের আগে, বিজনেসের আগে এই জিনিসটা এক্ষনি মাননীয় স্পীকার ইচ্ছা করলে পারেন না। মাননীয় মন্ত্রী আপনি দয়া করে বইটা সঙ্গে নিয়ে আসবেন।

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- উনার দায়িত্ব হচ্ছে সভা শেষ হবার এক ঘন্টা আগে আলোচনা ফিকস্ আপের ব্যবস্থা করতে হবে এটাই মীন করে। এটা নয় যে তিনি মোশান আসার সঙ্গে সঙ্গে আলোচনা শুরু করতে পারবেন। আপনি আপনার খুশী মত ব্যাখ্যা করলে হবে না।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- মিঃ স্পীকার, স্যার, আপনি স্মৃতিচারনের মত একটা গুরুত্বপূর্ণ বিষয় আলোচনা করতে যাচ্ছেন সেখানে আপনাকে ডিসটার্ব করা ঠিক নয়। আমার কথা হল এটা কিন্তু হাউসে আপনিএকটা রেকর্ড করে যাচ্ছেন। আপনি ইফ ইউ কনসাল্ট দি মেটার অফ দি এপ্রোপ্রিয়েট অথরিটি তাহলেই আপনি বুঝতে পারবেন। আপনি যে কোন ভাবে লজ্জা পাবেন এবং আমরা চাই না এই লজ্জার অংশীদার সবাই হতে। সবই তো স্যার, আপনিই বুঝেন, আমি বুঝি এই রকম না তো। বইটা সেই জন্যই হয়েছে যাতে আপনার ইচ্ছামত, আমার ইচ্ছামত হাউস না চলে। এখন আপনারা আপনাদের ইচ্ছামত যে -হেতু মেজরিটি আছেন চালাচ্ছেন।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- আমার বক্তব্য হল, প্রসিডিউরটার কথা বলছি, লিভ আমি চেয়েছি, অ্যালাউ করেছেন, লিভ ইজ গ্র্যান্টেড এখন ব্যাপারটা হল হাউস অ্যাডর্জন করার প্রশ্ন। তারপর বেআইনী কাজ হলে এটা কিন্তু রেকর্ড হয়ে যাবে। আপনি নিশ্চয়ই লাইভ টেলিকাস্ট দেখেছেন, অ্যাডজনমেন্ট মোশান আনালেই যখন গ্র্যান্টেড হয় তখনই হাউস অ্যাডজর্ন করে। পার্লামেন্টেও হয়। এর আগে টাইম বলে দেয় যে এই সময়ে মেটারটা টেক-আপ করা হবে। দিস ইজ দি প্রভিশান। এই প্রভিশানটা মেনটেন করার জন্য বলছি। তারপর আপনি জেদাজেদি করলে ইউ উইল বি রেপনসিবল।

**মিঃ স্পীকার** ঃ- এখন এটাতে যা আছে আমি তা বললাম। এটা যদি কোন ধরনের কিছু করার থাকে তাহলে পরে কোন এক সময়ে রুলস্ কমিটিতে বসে দেখব। এখন এই প্রসিডিউরটা মেনটেন করব।

## OBITUARY REFERENCES

**মিঃ স্পীকার** ঃ- মাননীয় সদস্য মহোদয়গণ, আমি অতীব দুঃখের সহিত এই সভাকে জানাচ্ছি যে, গত ২৪শে জুন, মঙ্গলবার, ২০০৩ইং তারিখ সন্ধ্যায় ত্রিপুরা বিধানসভার প্রাক্তন সদস্য রাজকুমার কমলজিৎ সিং তাঁর নিজ বাসভবনে শেষ নিঃশ্বাস ত্যাগ করেন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল ৮১ বৎসর। দীর্ঘদিন যাবৎ তিনি বার্ধক্যজনিত নানাহ রোগে ভোগছিলেন। সম্প্রতি তিনি ফুসফুসে ক্যান্সার রোগে আক্রান্ত হন।

প্রয়াত রাজকুমার কমলজিৎ সিং রাজ্যের একজন বিশিষ্ট ব্যক্তিত্ব এবং বর্ষীয়ান সাংবাদিক হিসাবে বিশেষ পরিচিতি লাভ করেছিলেন।

প্রাক্তন বিধায়কের মৃত্যুতে এই সভা গভীর শোক প্রকাশ করছে এবং তাঁর শোক সন্তপ্ত পরিবার পরিজনের প্রতি সমবেদ না প্রকাশ করছে।

এখন আমি মাননীয় সদস্যগণকে ২ (দু) মিনিট নীরবে দাঁড়িয়ে প্রয়াত বিধায়কের স্মৃতির প্রতি শ্রদ্ধার্ঘ্য নিবেদন করতে অনুরোধ করছি।

**(দুই মিনিট নীরবতা পালনের পর)**

**মিঃ স্পীকার** ঃ- আমি অতীব দুঃখের সহিত এই সভাকে জানাচ্ছি যে, গত ১৩ই আগষ্ট, বুধবার, ২০০৬

ইং তারিখ রাত ৯ ঘটিকায় ত্রিপুরার উপজাতি কল্যাণ দপ্তরের প্রাক্তন মন্ত্রী হরিচরণ চৌধুরী সাব্রুমের ভুরাতলী কালিবাজার গ্রামে তাঁর নিজ বাসভবনে শেষ নিঃশ্বাস ত্যাগ করেন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল ৮৫ বছর। ১৯৭২ইং থেকে ১৯৭৭ইং সাল পর্যন্ত তিনি রাজ্য মন্ত্রীসভার সদস্য ছিলেন।

প্রাক্তন মন্ত্রীর মৃত্যুতে এই সভা গভীর শোক প্রকাশ করছে এবং তাঁর শোক সন্তপ্ত পরিবার পরিজনদের প্রতি সমবেদনা জানাচ্ছে।

এখন আমি মাননীয় সদস্য মহোদয়গণকে দু'মিনিট নীরবে দাঁড়িয়ে প্রয়াত প্রাক্তন মন্ত্রীর স্মৃতির প্রতি শ্রদ্ধা জ্ঞাপন করতে অনুরোধ করছি।

## REPORT OF THE BUSINESS ADVISORY COMMITTEE- Adopted.

**মিঃ স্পীকার ঃ** মাননীয় সদস্য মহোদয়গণ, সভার পরবর্তী আলোচ্য বিষয় হলো - বিজনেস্ অ্যাড্ভাইসারী কমিটি যে সময় নির্ঘন্ট সুপারিশ করেছে সেই রিপোর্টটি এই সভায় পেশ করার জন্য আমি মাননীয় উপাধ্যক্ষ মহোদয়কে অনুরোধ করছি।

**শ্রী সুবল** (উপাধ্যক্ষ মহাশয় ) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিধানসভার বর্তমান অধিবেশনের ১৯শে সেপ্টেম্বর, শুক্রবার ২০০৩ ইং তারিখ হইতে ২৩শে সেপ্টেম্বর, মঙ্গলবার, ২০০৩ ইং তারিখ পর্যন্ত বিভিন্ন কার্যসূচী আলোচনার জন্য বিজনেস্ অ্যাড্ভাইসারী কমিটি যে সময় নির্ঘন্ট সুপারিশ করেছে তার রিপোর্ট এই সভায় আমি পেশ করছি।

**শ্রী নগেন্দ্র জমাতিয়া ঃ-** স্যার, আমিতো বিজনেস্ অ্যাড্ভাইসারী কমিটির মিটিং- এ ছিলাম, সেখানে কথা হয়েছিল ২৪ তারিখ পর্যন্ত অধিবেশন চলবে, আর ২৪ তারিখের কর্মসূচীটা শুধু আমরা আবার বসে ঠিক করব। তো এটাতো ২৪ তারিখ পর্যান্ত চালানোর কথা, এখন ২৩ তারিখ পর্যন্ত করা হল কেন?

**শ্রী কেশব মজুমদার (মন্ত্রী) ঃ-** স্যার, এই রিপোর্টটাইতো আমরা এখনও দেখিনি। প্রশ্ন হচ্ছে, কথা হয়েছিল নূতন বিল যদি আসে তাহলে তখন আমরা কনসিডার করব।

(বিজনেস্ অ্যাডভাইসারী কমিটির রিপোর্টটি সমস্ত সদস্যদের টেবিলে দেওয়া হল)

**মিঃ স্পীকার ঃ-** হ্যাঁ, নূতন বিল যদি আসে তখন ২২ তারিখ আমরা ১৫ মিনিটের জন্য বি, এ, সি বসব এই রকম কথা হয়েছিল।

**শ্রী নগেন্দ্র জমাতিয়া ঃ-** আমাদের সিদ্ধান্ত ছিল ২৪ তারিখ পর্যন্ত অধিবেশন চলবে, শুধু বিজনেস্টা আমরা পরে ঠিক করব।

**মিঃ স্পীকার ঃ-** বলুন।

**শ্রী রতনলাল নাথ ঃ-** (বিরোধী দলনেতা) ঃ- স্যার, দিল্লীতে অল পার্টির একাট মিটিং হয়েছিল এবং সেই মিটিং এ সিদ্ধান্ত হয়েছিল যে, বড় রাজ্যগুলির ক্ষেত্রে বছরে ৬০ দিন এবং ছোট রাজ্য গুলির ক্ষেত্রে ৫৫ দিন হাউস হয়। আমরা গত ১৯৯৮ ইং সাল থেকে দেখতে এই বছরও হিসাব করলাম ২০০৩ইং সালের প্রথম সেশন, হল, প্রথমে ৭ দিন, পরে ৯ দিন, আর এবার ৩দিন তাহলে মোট হল ১৯ দিন। আমারতো ৫০ দিন তো দূরের কথা ৪০ দিনের কাছেও যেতে পারছি না। অথচ রাজ্যের বিভিন্ন সমস্যা রয়েছে, আমরা সমস্ত সমস্যার কথা তুলতেও পারব না। রাজ্যের এই বিভিন্ন সমস্যার কথা তোলার ক্ষেত্রে এখানে দেখা যাচ্ছে স্বাস্থ্য দপ্তরের মত একটা দপ্তরের প্রশ্নে এখানে ৬০ জন সদস্য যারা রয়েছেন যারা বিভিন্ন প্রশ্ন দিয়েছেন তারা তাদের সেই প্রশ্নগুলির উত্তর পাবেন না যদি হাউস না হয় তো এবং এরকম আরও দপ্তর

রয়েছে যেমন, আরবান ডেভেলাপমেন্ট, পঞ্চায়েত, ট্রাইবেল ওয়েলফেয়ার, কৃষি দপ্তর, অ্যাপয়ন্টমেন্ট সার্ভিস, প্ল্যানিং জেনারাল মেডিসিন এই রকম কোন দপ্তরই কিন্তু আমরা পাচ্ছি না যদি হাউস না হয় তো এবং এগুলি নিয়ে কোন আলোচনাও করা যাবে না। এই এই পরিস্থিতিতে আমি মনে করি এখানে দেখা গেল বর্তমানে যে ট্রেজারী ব্যান্স আছে বা আপনারা আছেন, আপনারা সংখ্যা গরিষ্ঠতার জোরে দিনের পর দিন চালিয়ে যাচ্ছেন, হাউস অনেক দিন পরে তিন দিনের জন্য হল। তা বিজনেস্ই যদি না থাকে তাহলে পয়সা খবর করে এই তিন দিনের জন্য হাউসটা কেন করা হল, কেন নভেম্বরেই করা গেল না?

শুধুমাত্র লোক দেখানোর জন্য কেন ডাকা হলে ? কারণ এখানেতো একটা প্রভিশন রয়েছে। প্রভিশন বলতে একটা সর্ব্বসম্মত সিদ্ধান্ত হয়েছে। এর কাছেও আমরা যেতে পারছি না । দেখা যায় এরপরেও কি করছেন- আমাদের ফান্ডামেন্টাল রাইটস কারটেইল করছেন। কোয়েশ্চানগুলি আমি বলছি স্যার, আপনি তো দীর্ঘদিন অ্যাবসেন্ট ছিলেন তাই আপনার কথা ডাইরেকটলি বলছি না- এসেম্বলী এ্যাডমিনিস্ট্রেশনের অনেকেই তার সঙ্গে জড়িত থাকে। এই যে কোয়েশ্চানগুলি- এইগুলি খুবই ইম্পার্টেন্ট কিন্তু রুলস্ ৪১ (১৬) এ বলে দিচ্ছে যে এটা কমিটির বিচারাধীন রয়েছে- এই বলে ছেড়ে দিলেন। কাজেই আপনার রুলস কিন্তু এই কথা বলেছি। এইখানে বলেছে Rules 41 (16) - It shall not deal with matters before a Committee or with matters within the jurisdiction of the Chairman of a Committee or the authorities of the House." এখানে কোয়েশ্চানগুলি সবগুলিই কমিটির বিচারাধীন বলে ছেড়ে দিয়েছেন। এখানে একটা প্রশ্ন আছে রেডিওলোজিক্যাল এর কতগুলি শুণ্যপদ আছে- এটা কমিটি কি করবে ? এটা কি কমিটি ঠিক করে দেবে যে কতটা শূণ্যপদ আছে। তারপর আপনি এই কোয়েশ্চানটা অ্যালাউ করেছেন কিন্তু আরেকটা প্রশ্ন কল্যাণপুরে আর, ডি, ব্লকের অধিনে বর্তমানে বছরে কয়টা কাজ হয়েছে ? এইটা আপনি অ্যালাউ করেননি। এই রকম শত শত কোয়েশ্চান আপনি ডিজএলাউ করেছেন বিভিন্ন মেম্বার্স এর। হোয়াট ইউ দ্যা রিজন অব্ ইট ? যেখানে আই, সি, এ, টি, দপ্তরের পেন্ডিং ইজ দেয়ার। ডিপার্টমেন্ট থেকে পাঠিয়ে দেওয়া হয়েছে সেখানে আমরা অধিকার দিচ্ছি -রাইট টু ইন্‌ফর্মেশন । আগামীদিনে কি আসবে এখানে ফান্ডামেন্টাল রাইট যেটা এম, এল, দের নৈতিক অধিকার আমাদের অধিকারটা আপনারা খর্ব করেছেন। সো ম্যানি ডিটেইলস্ কিসের - সো ম্যানি ডিটেইলস্ কোন জায়গায় লেখা রয়েছে। কল্যাণপুর ব্লক এই বছরে কতটা কাজ হয়েছে এটার উত্তর চাওয়া হয়েছে। এইভাবে আমাদের কাছে হাজার হাজার প্রশ্ন আছে। আপনি ডিজঅ্যালাউ করেছেন এবং সম্পূর্ণ অনৈতিকভাবে। কাজেই, আমি অনুরোধ করব যেটাতে হয়ে গেছে হয়ে গেছে- আপনি তো এটাতে সো-ম্যানী ডিটেইল বলে আপনি এটা করতে পারেন না। আমরা ৫ বছরে উত্তর পেয়েছি হাউসে।

**(গন্ডগোল)**

**মিঃ স্পীকার** ঃ- এটা তো উইদাউট এ্যাসাইনিং অ্যানী রিজন দ্যা স্পীকার ম্যা ডিজ- অ্যালাউ অ্যানী কোয়েশ্চান। এটা তো আইনে আছে।

**(গন্ডগোল)**

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা ) ঃ- এটা আপনার পাওয়ার আছে করতে পারেন। কিন্তু এটা নতুন না। এখানে আরো বহু স্পীকার বসেছেন, কাজেই এটা নতুন না। তাহলে এই কোয়েশ্চানটা অ্যালাউ করলেন কি ভাবে? এই যে একটা প্রশ্নের উত্তর কিভাবে দিলেন। এই যে দুই পাতার একটা

উত্তর ডিজঅ্যালাউ করেছেন। এই ধরনের শত শত কোয়েশ্চান দেখাতে পারব আপনাকে। হোয়াই ? তাহলে এখানে কি একটা পাওয়ার দেখালেন ?

**মিঃ স্পীকার** ঃ-, না, না, পাওয়ারের প্রশ্ন নয়। এটা হচ্ছে আইনের প্রশ্ন।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- তাহলে মিঃ স্পীকার স্যার, আমি অনুরোধ করব হাউস আমরা ৩০ তারিখ পর্যন্ত চাই- মিনিমাম। গভার্ণমেন্টের বিজ্নেস্ নেই এই কথা বললে হবে না। গভার্ণমেন্টের বিজনেস থাকতে হবে এই কথা কে বল্লো ? গভার্ণমেন্টের বিজ্নেস না থাকলেও মেম্বার যারা আছেন তাদের বিজ্নেস আছে।

**মিঃ স্পীকার** ঃ এটা তো আইনের প্রশ্ন। এটাতো গতকালকে একজন সদস্য পাঠান যে ঝড় তোফানে ঘরবাড়ী ভেঙ্গে ফেলেছে- এই সম্পর্কে - এটাতো অ্যালাউ করেছিল। কাজেই এটাতো আইনের প্রশ্ন।

**(গন্ডগোল)**

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- যাইহোক আমরা ৩০ তারিখ পর্যন্ত হাউস বাড়ানোর জন্য আবেদন রাখছি। গতবার তো ষষ্ঠীর দিনও হাউস হয়েছিল। শ্রী শ্যামাচরণ ত্রিপুরা মিঃ স্পীকার স্যার, গত অল ইন্ডিয়া কন্ফারেন্সে মাননীয় ডেপুটি স্পীকার গিয়েছিলেন, মাননীয় সদস্য শ্রী অমিতাভ দত্ত গিয়েছিলেন, মাননীয় সদস্য শ্রী প্রকাশ চন্দ্র দাস গিয়েছিলেন এবং আমিও গিয়েছিলাম। সেখানে এটাই ঠিক হয়েছে যে ছোট রাজ্যগুলির ক্ষেত্রে ৫০ দিন বিধানসভার ওয়ার্কিং ডেজ বসবে এবং এখানে বিজ্নেস ডিফাইন করে দেওয়া হয়েছে। বলা হয়েছে যে গভার্ণমেন্টের বিজ্নেসের সঙ্গে বিধানসভার বিজ্নেস এক নয়। এটা ডেফিনিশন হচ্ছে পাবলিক ইন্টারেষ্ট ৫০ পার্সেন্ট, ২৫ পার্সেন্ট গভার্ণমেন্ট বিজ্নেস, আর লেজিস্লেটিভ বিজনেস হচ্ছে ২৫ পার্সেন্ট। কাজেই, এখানে সরকারী বিজনেস নেই বলে হাউস দু-একদিনের জন্য চলবে এটা হতে পারে না। এটা আমাদের কাছে অপ্রত্যাশিত। পাবলিক ইন্টারেস্ট যেখানে পঞ্চাশ শতাংশ থাকার কথা সেটাই আমাদের বিধানসভায় বিঘ্নিত হচ্ছে। কোড অব কনডাক্ট ইতিমধ্যেই বিধানসভায় পাশ হয়ে ইন কর্পোরেট হয়েছে। কমিটির অনুরোধ ক্রমে সেটা হয়েছে সমস্ত রাজ্য বিধানসভায়। তাহলে ৫০ দিনের অধিবেশন কেন এখানে হবে না এবং পাবলিক ইন্টারেস্টের জন্য ৫০ শতাংশ কর্মসূচী যেটা থাকার কথা সেই অনুসারে আমাদের এখানে বিধানসভায় কার্যকর হবে না কেন মাননীয় অধ্যক্ষ মহোদয় জানাবেন কি?

**মিঃ স্পীকার** ঃ- বি. এ. সিতে এটা আলোচনা হয়েছে। আলোচনায় এটা এসেছিল যে যদি বিজনেস আসে তাহলে আমরা পুনরায় মিনিট ১৫- এর জন্য বি. এ. সি মিটিং করে পরবর্তী সিদ্ধান্ত নেব। অন্তত একদিন বাড়ানো যায় কিনা সেটা আলোচনা হবে। এইভাবে আলোচনা হয়েছে। কাজেই, এটা আমি এখন ভোটে দিচ্ছি।

**শ্রী নগেন্দ্র জমাতিয়া** ঃ- না, একদিন না।

**শ্রী গোপাল চন্দ্র রায়** ঃ- স্যার, এখানে আমাদের যে অধিকার, জনসাধারনের জন্য যে প্রশ্নগুলি করা সেটাকে আপনি খর্ব করছেন। দ্বিতীয় কথা হচ্ছে, আপনার অধিকার আছে, আপনি সংশোধন করতে পারেন। আপনি রুল ৪৮ অনুসারে সব ছেড়ে দিয়ে- এটা ঠিক না।

**মিঃ স্পীকার** ঃ- এটা কিন্তু ঠিক না। আপনি দেখুন মাননীয় সদস্য রতনবাবুর আনস্টার্ড কোয়েশ্চান কতগুলি এসেছে প্রশ্নপত্রটা একটি বার দেখুন।।

**শ্রী গোপাল চন্দ্র রায়** ঃ- শুধু রতনবাবুর আসলেতো হবে না। সব বাবুরই আসতে হবে।

**মিঃ স্পীকার ঃ**- আপনারও আছে আজকে। সবারই আছে। সবগুলি এলাউ হবে এটা কি করে ভাবেন। সবটাইতো রুলস্ অনুসারে হবে। যেগুলি এলাউ করা যায় না সেগুলি ডিস- এলাউ করতে হয়। মাননীয় উপাধ্যক্ষ মহোদয় কর্তৃক উৎথাপিত প্রস্তাবটি আমি এখন ভোটে দিচ্ছি। প্রস্তাবটি হলো, বিজনেস্ এডভাইসারী কমিটি কর্তৃক প্রস্তাবিত সময় নির্ঘন্টের সহিত এই সভা এক মত।

**(ধ্বনি ভোটে প্রস্তাবটি সভা কর্তৃক গৃহীত হল)**

## REFERENCE PERIOD

**মিঃ স্পীকার ঃ**- এখন রেফারেন্স পিরিয়ড। আজ আমি একটি নোটিশ মাননীয় সদস্য শ্রী অমিতাভ দত্ত এবং শ্রী জয়গোবিন্দ দেবরায় মহোদয়ের কাছ থেকে পেয়েছি। নোটিশটি গুরুত্ব অনুধাবন ও পরীক্ষা নিরীক্ষা করে সভায় উৎথাপনের অনুমতি প্রদান করেছি। এখন আমি মাননীয় সদস্যদের অনুরোধ করছি প্রস্তাবটি সভায় উৎথাপন করার জন্য।

**শ্রী অমিতাভ দত্ত** ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার রেফারেন্সের বিষয়বস্তু হল, ''ত্রিপুরা রাজ্যে ব্রহ্মপুত্র বোর্ডের কাজ কর্মের অগ্রগতি সম্পর্কে ''।

**মিঃ স্পীকার ঃ**-এখন আমি ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি বিবৃতি দেওয়ার জন্য। আজ যদি তিনি বিবৃতি দিতে সমর্থ না হোন তাহলে তিনি কবে উক্ত বিশেষটির উপর বিবৃতি দিতে পারবেন সেটা যেন জানিয়ে দেন।

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী)ঃ- এই বিষয়টির উপর আগামী ২২শে সেপ্টেম্বর, ২০০৩ইং তারিখে সভায় একটি বিবৃতি দেব স্যার।

**মিঃ স্পীকার ঃ**- ঠিক আছে। মাননীয় মন্ত্রী মহোদয় বিষয়টির উপর আগামী ২২ তারিখে উনার বিবৃতি দেবেন।

**মিঃ স্পীকার ঃ**- আমি যে দ্বিতীয় নোটিশটি পেয়েছি সেটা এনেছেন মাননীয় সদস্য শ্রী নগেন্দ্র জমাতিয়া এবং শ্রী রাজেশ্বর দেববর্মা মহোদয়। বিষয়টি গুরুত্ব অনুসারে পরীক্ষা নিরীক্ষার পর উল্লেখ্য বিষয়টি সভায় উৎথাপনের অনুমতি দিয়েছি। এখন আমি মাননীয় সদস্যকে অনুরোধ করছি বিষয়টি সভায় উৎথাপনের জন্য।

**শ্রী নগেন্দ্র জমাতিয়া ঃ**- মিঃ স্পীকার স্যার, ''গত ৭ই সেপ্টেম্বর, স্থানীয় স্যন্দন পত্রিকায় প্রকাশিত ''আত্মসর্মপনকারী জঙ্গী দু'জনকে ঠান্ডা মাথায় খুন করে সংঘর্ষের গল্প শীর্ষক সংবাদ সম্পর্কে।''

**মিঃ স্পীকার ঃ**- এখন আমি ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি বিষয়টির উপর একটি বিবৃতি দেওয়ার জন্য। আজ যদি তিনি বিবৃতি দিতে সমর্থ না হন তাহলে পরবর্তী সময়ে কবে তিনি বিবৃতি দিতে পারবেন সেটা যেন জানিয়ে দেন।

**শ্রী অনিল সরকার** (মন্ত্রী) ঃ- এটার উত্তর আগামী ২২ তারিখে দেওয়া হবে, স্যার।

**মিঃ স্পীকার ঃ**- ঠিক আছে, আগামী ২২ তারিখে এটার উত্তর দেওয়া হবে।

**মিঃ স্পীকার ঃ**- আমি আজ আর একটি উল্লেখ্য বিষয়ের উপর নোটিশ পেয়েছি মাননীয় সদস্য শ্রী গৌরকান্তি গোস্বামী ও যশবীর ত্রিপুরা, মহোদয়দের কাছ থেকে । নোটিশটি পরীক্ষা- নিরীক্ষার পর গুরুত্ব অনুধাবন করে উৎথাপনের অনুমতি দিয়েছি। এখন আমি উনাদের অনুরোধ করছি উল্লেখ্য বিষয়বস্তুটি সভায় উৎথাপন করার জন্য।

**শ্রী গোরকান্তি গোস্বামী** (সাব্রুম) ঃ- মিঃ স্পীকার স্যার, উল্লেখ্য বিষয়বস্তুটি হলো, ''সাব্রুম

বিভাগে আমলিঘাট সহ মোহর ইরিগেশানের বিভিন্ন সেচ প্রকল্পের কাজ, ফেণী নদীর দিকে জল উত্তোলনের কাজ বি. ডি আর. কর্তৃক বাধাদান সম্পর্কে।"

**মিঃ স্পীকার ঃ**- এখন আমি মাননীয় ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি বিষয়টির উপর একটি বিবৃতি দেওয়ার জন্য। আজ যদি তিনি বিষয়টির উপর বিবৃতি দিতে সমর্থ না হন তাহলে যেন পরবর্তী একটি তারিখ জানান।

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- স্যার, বিষয়টির উপর আমি আগামী ২৩শে সেপ্টেম্বর বিবৃতি দেব।

**মিঃ স্পীকার ঃ**- ঠিক আছে, আগামী ২৩শে সেপ্টেম্বর মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় বিষয়টির উপর বিবৃতি দেবেন।

## CALLING ATTENTION

**মিঃ স্পীকার ঃ** আমি আজ আর একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। নোটিশটির বিষয়বস্তু হলো ঃ- "খোয়াই মহকুমা সহ সারা রাজ্যে টেলি পরিসেবা বিপর্যস্ত হওয়া সম্পর্কে"।

আমি মাননীয় সদস্য শ্রী সমীরদেব সরকার এবং পদ্মকুমার দেববর্মা মহোদয় কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণীর প্রস্তাবটি উৎথাপনের সম্মতি দিয়েছি। মাননীয় শিল্পমন্ত্রী মহোদয়কে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য আমি অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি এই বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

**শ্রী পবিত্র কর** (মন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, আমি আগামী ২৩.৯-২০০৩ ইং তারিখ এই সম্পর্কে বিবৃতি দেব।

**মিঃ স্পীকার ঃ**- অপর আর একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। নোটিশের বিষয়বস্তু হলো . "বিদ্যুৎ পরিষেবার কোন উন্নতি না ঘটিয়ে গত ১লা জুলাই, ২০০৩ইং থেকে পুনরায় বিদ্যুৎ মাশুল অস্বাভাবিক হারে বৃদ্ধি করা সম্পর্কে।

আমি মাননীয় সদস্য শ্রী জ্যোর্তিময় নাথ মহোদয় কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণীর প্রস্তাবটি উৎথাপনের জন্য সম্মতি দিয়েছি। মাননীয় বিদ্যুৎ মন্ত্রী মহোদয়কে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য আমি অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

**শ্রী মানিক দে** (মন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, আমি ২৩.৯.২০০৩ইং তারিখ এই সম্পর্কে বিবৃতি দেব।

**মিঃ স্পীকার ঃ**- এখন আমি বিধানসভার সচিব মহোদয়কে অনুরোধ করছি তিনি রাজ্যসভার সচিবালয় থেকে সংবিধানের ৯৫ তম সংশোধনী বিল, ২০০৩ অনুমোদনের জন্য যে বার্তা পেয়েছেন সেটা সভাকে জানানোর জন্য এবং সভায় পেশ করার জন্য। মাননীয় সদস্যগণ শুনুন যেহেতু খোয়াইর ঘটনা নিয়ে কয়েকটি আছে- যেহেতু আমি মুলতুবী প্রস্তাব- এর অনুমতি দিয়েছি সেইজন্য আপনাদের এগুলি আমি আনিনি। মাননীয় বিরোধী দলনেতা যখন আলোচনা করবেন আপনারা তখন নিশ্চয় আলোচনার সুযোগ পাবেন। এখন সচিব মহোদয়কে অনুরোধ করছি বিষয়টি সভায় পেশ করার জন্য ।

**Secretary (TLA) :-** Mr. Speaker sir, I beg to lay" a copy of the ratification of the Constitution (Ninety-fifth Amendment) Bill, 2003" on the Table of the House.

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা ) ঃ- এখানে একটা কথা আছে I' the House is not in session at the time. message is received, a copy of the Message shall, as soon as it is received by the Secretary, be forwarded by him to every Member and the Secretary shall report the message to the House and lay the same on the Table on the first day of the next session or as soon as may be thereafter. যদি হাউস না চলেন মেসেজ পেয়ে থাকে তাহলে আগে তা আমাদের কাছে পাঠাবে।

**মিঃ স্পীকার ঃ-** হ্যাঁ, কপি সবার কাছে পাঠানো হয়েছে, না পাওয়ার কারণ নেই। যদি কেউ না পেয়ে থাকেন তাহলে আজকেই দিয়ে দেওয়া হবে। তবে কোন তারিখ পাঠানো হয়েছে আমি দেখেছি।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা ) ঃ আমরা কিন্তু পাইনি।

**মিঃ স্পীকার ঃ-** যদি কেউ না পেয়ে থাকেন আমি অনুরোধ করব -- ।

গন্ডগোল

**মিঃ স্পীকার ঃ** মেনডাটরী, দেখে খোঁজ নিয়েছি পাঠানো হয়েছে, আমাকে তারিখ দেখিয়ে বলেছে পাঠানো হয়েছে।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা ) ঃ একজনের কাছেও যায়নি। না পেলেও উনি লে করলেও জিনিযটা পেন্ডিং থাকবে স্যার।

**মিঃ স্পীকার ঃ-** আমি পাঠিয়েছি তো প্লিজ। যদি কোথায়ও ক্রটি থাকে আমি দেখব। আমার অফিস থেকে পাঠানো হয়েছে এখন কোথায় গোলমাল হয়েছে সেটা আমি না জেনে বলতে পারব না। আমি দেখেছি আমি জিজ্ঞাস করেছি পাঠানো হয়েছে।

**শ্রী গোপাল চন্দ্র রায় ঃ** মাননীয় স্পীকার স্যার, আমাদের কাপি সরবরাহ না করে আপনারা এটা লে করতে পারবেন কিনা ?

**মিঃ স্পীকার ঃ-** রুলস অনুসারে যেটা আছে সেইভাবে হবে। আমি প্রভিশান দেখে সেক্রেটারী সাহেবকে ডেকে বলেছি। এবং উনি সেই দিনই পাঠিয়ে দিয়েছেন। প্রতিলিপি এবং প্রয়োজনীয় কাগজপত্র পূর্বেই বিতরণ করা হয়েছে। তবে কোথায় ত্রুটি আমি দেখছি।

**শ্রী রবীন্দ্র দেববর্মা ঃ-** পাইনি তো আমরা।

## GOVERNMENT BILL- Introduced

**মিঃ স্পীকার ঃ-** যারা পাননি সেটা আজকে দিয়ে দেব। কিন্তু আমি দিয়েছি। পরবর্তী কার্যসূচী হলো, দি ত্রিপুরা কোর্ট- অর্ডার ফোর্থ এমেন্ড মেন্ড বিল, ২০০৩ অব ত্রিপুরা বিল নম্বার ২ অব ২০০৩।

এখন আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি বিলটি সভায় উৎথাপন করার জন্য এবং অনুমতি চেয়ে মোভ করার জন্য।

**শ্রী অনিল সরকার** (ভারপ্রাপ্ত মুখ্যমন্ত্রী ) ঃ- মিঃ স্পীকার স্যার, আই বেগ টু মোভ দি ত্রিপুরা কোর্টস্ অর্ডার ফোর্থ অমেন্ডন্ট বিল ২০০৩ অব ত্রিপুরা বিল নম্বার টু অব ২০০৩ । অন দ্যা টেবল অব দ্যা হাউস্।

**মিঃ স্পীকার ঃ-** আমি এখন মোশানটি ভোটে দিচ্ছি।

(মোশানটি ধ্বনি ভোটে সভা কর্তৃক গৃহীত হল)।

## PRIVATE MEMBERSS RESOLUTION - Adopted

**মিঃ স্পীকার ঃ** সভার পরবর্তী কার্যসূচী হলো প্রাইভেট মেম্বার্স রিজোলিউশন। আজকের কার্যসূচীতে তিনটি প্রাইভেট মেম্বার রিজোলিউশান আছে। প্রথমটি এনেছেন মাননীয় সদস্য শ্রী সুধন দাস মহোদয়, দ্বিতীয়টা এনেছেন মাননীয় সদস্য শ্রী সুদীপ রায় বর্মণ মহোদয় এবং তৃতীয়টি এনেছেন মাননীয় সদস্য শ্রী প্রশান্ত দেববর্মা মহোদয়।

**শ্রী গোপাল চন্দ্র দাস ঃ-** মিঃ স্পীকার স্যার, আমি যেটা এনেছি সেটা হলো- ত্রিপুরা বাংলাদেশ সিমান্ত বানিজ্য চালু করতে ত্রিপুরা বিধানসভা রাজ্য সরকারকে ভারত সরকারের সাথে আলোচনা করতে অনুরোধ জানাচ্ছি। আমারটা হলো এটা। আর উনারটা হচ্ছে ত্রিপুরা বিধানসভা সিমান্ত বাণিজ্য করতে ত্রিপুরা বিধান সভা ভারত সরকারকে আবেদন রাখছে। এখানে তফাৎ অনেক।

**মিঃ স্পীকার ঃ** একই তো, দুটাই তো সিমান্ত বানিজ্য। আর বিধানসভার রিজোলিউশান রাজ্য সরকার পাঠাবে না। সেটা বিধানসভা পাঠাবে। এটা এলাউ হয়নি।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ সভা যে চালাচ্ছে দেখছি প্রথম থেকেই এত দৃষ্টি কটু।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় বিরোধী দলনেতা আপনাদের তো সবই এলাউ করেছি। আপনি বলুন। আপনাদের সবকিছু এলাউ করেছি।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- আপনি যে ভাবে হাউজ চালাচ্ছেন প্রথম থেকে সেটা ভেরী অড্। এতদৃষ্টি কটু।

**মিঃ স্পীকার ঃ-** আপনাদের সব যদি এলাউ করার পরও দৃষ্টি কটু হয় তা হলে কি করব বলুন। আপনারা যা এনেছেন আমি সব এলাউ করেছি।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- স্যার, যা করছেন নট সো গুড লোক। এতটুকু বলাম। এই রকম ভাবে হয়না। বিরোধিতা যদি না থাকে তা হলে সবচেয়ে ক্ষতি হবে গরীব মানুষের। আপনারা চাচ্ছেন একদলীয় শ্বাসন। আপনারা তো কোন কথাই বলতে দিচ্ছেন না। যেটা আইনে আছে সেটাও দিচ্ছেন না।

**মিঃ স্পীকার ঃ-** এখন আলোচনা হবে সুধন বাবুরটা।

**শ্রী সুদীপ রায় বর্মণ ঃ** স্যার, আমিতো এ্যামেমেন্ড এনেছি। সেটা এলাউ হয়েছে কি না সেটা জানিনি।

**মিঃ স্পীকার ঃ-** এটা সার্কুলেট হবে। এ্যামেডমেন্ড সার্কুলেট হবে।

**শ্রী সুদীপ রায় বর্মণ ঃ-** আমি তো সুধনবাবুরটার উপর এ্যাডমেন্ট এনেছি। তাই আমি বলছি যে আপনি একটার পর আলোচনা শুরু করুন।

**মিঃ স্পীকার ঃ-** ঠিক আছে। আর ৫ মিনিট সময় আছে এই পাঁচ মিনিটে তো হবে না। তা হলে মাননীয় বিরোধী দলনেতা দুটার সময় আলোচনা হবে। এই সভা বেলা দুটো পর্যন্ত মূলতুবী রহিল।

## AFTER RECESS AT 200 P.M.

**শ্রী সুদীপ রায় বর্মণ ঃ-** মিঃ স্পীকার স্যার, আজকেও ৫টা কোয়েশ্চান ডিজএলাউ এখন পেয়েছি শুধু আমার। স্যার, একটা কোয়েশ্চান আমি জানতে চেয়েছিলাম . হোয়াট ইজ দ্য টোট্যাল ডেপথ অব বার্ডেন এন ইন্টারেস্ট পেমেন্ট লাইয়াবিলিটি অব দ্য স্টেট গভর্ণমেন্ট এ্যান্ড টু হোমগ্রিফ ইয়ার ওয়াইজ ব্রেক আপ। হ্যাভ

দ্যা ডেপথ বার্ডেন ইন্টারেস্ট লাইয়াবিলিটি ইনক্রিজড ওভার দ্য পাষ্ট ৫ ইয়ারস গিভেন ইয়ার ওয়াইজ ব্রেক আপ ? ডিজ এলাউ করেছেন কোয়েশ্চান আকস ফর ইনফর্মেশন অব টু মিনিট ডিটেইল, আনফরচোনেটলি ওয়াজ রিপ্লাই অন ২৭ মে, ২০০৩ দ্যাট ইজ এ লাষ্ট সেশন। লাষ্ট সেশনে একসেপট করলেন, এবং রিপ্লাই দিলেন এই সেশানে আপনি টু মিনিট ডিটেল করে ডিসওলাউ ফর্ম ১৯৯৮ অনওয়াডস। নাম্বার টু, একটা শর্ট নোটিশ কোয়েশ্চান আমি করেছিলাম সান্ধ্যাকালীন সময়ে- আগরতলা শহরের বিভিন্ন পাড়াগুলিতে নিয়মিতভাবে স্ট্রিটলাইট না জ্বালানোর কারণ কি ? কি ভাবেকি দিলেন টুমিড দ্যা কোয়েশ্চান মোর দেন ক্লেয়ার এ্যান্ড স্পেশিফিক

**মিঃ স্পীকার** ঃ- কোন পাড়াটা।

**শ্রী সুদীপ রায় বর্মণ** ঃ- আগরতলা সমস্ত পাড়াতে।

**মিঃ স্পীকার** ঃ- আগরতলা সমস্ত পাড়া বললে, মেইন মেইন রোড আছে।

**শ্রী সুদীপ রায় বর্মণ** ঃ- আগরতলা বলতে, আগরতলার মেউন্সিপাল।

**মিঃ স্পীকার** ঃ- আগরতলা মিডিনিসিপাল এরিয়ার মধ্যে তো অনেক পাড়া আছে। এখানে তো স্পেশিফিক পাড়ার নাম নেই।

**শ্রী সুদীপ রায় বর্মণ** ঃ- আমি কি শুধু একটা পাড়ার নাম বলব।

**মিঃ স্পীকার** ঃ- একটা না, ৫টা না, ১০টা পাড়ার নাম তো দিতে হবে না, যে এই এই পাড়াতে লাইট জ্বলে না। না হলে বলুন চন্দ্রপুর, এই দিকে রামনগর ১০।

**শ্রী সুদীপ রায় বর্মণ** ঃ- আমি তো আগরতলার মিউন্সিপাল এরিয়ার মধ্যে বলছি। মিউন্সিপাল এরিয়ার মধ্যে যতগুলি পাড়া আছে।

**মিঃ স্পীকার** ঃ- এখানে না হলেও তো ১০০ শত পাড়া আছে।

**শ্রী সুদীপ রায় বর্মণ** ঃ- তাতে হোক না ১০০ পাড়া।

**মিঃ স্পীকার** ঃ- তাতে কি করে বুঝবে বলুন। আপনি যদি বলেন সঠিক এই পাঁচটা পাড়া, অথবা ১০ টা পাড়া।

**শ্রী সুদীপ রায় বর্মণ** ঃ- আমি ১০টা পাড়া কিভাবে আইসোলেট করব । আপনি শ্যামলী বাজার গিয়ে দেখুন, কৃষ্ণনগরে গিয়ে দেখুন নেই। বড়দোওয়ালিতে নেই , গ্র্যান্ডুস চৌমুহিনীতে নেই আপনার গোপালবাবুর এলাকাতে জগহরিমুড়ায় নেই।

**মিঃ স্পীকার** ঃ- এটা শর্ট নোটিশ, এখানে ৮,১০টা পাড়া যদি থাকে তাহলে আপনি নাম দিয়ে দিন। এটা ইমপ্রোভমেন্টের জন্য দেওয়া হয়েছে । আপনি বলুন পাড়া কতগুলি হবে অনুমান। আমার তো মনে হয় ১০০ এর উপরে হবে পাড়া। এর চেয়ে বেশী ও হবে। প্রশ্ন তো এসেছে এবার প্রচুর । প্রশ্ন যত খুশি আসতেই পারে। এর মধ্যে টুমিনিট ডিটেইল অনেকগুলি আছে যেগুলি কিছু কিছু বাতিল হয়েছে। রতনবাবুর আনস্টার্ড কোয়েশ্চান হবে ৪০টা।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা ) ঃ- দুই হাজার কোয়েশ্চান দেব।

**মিঃ স্পীকার** ঃ- না, না, করতে পারেন, আমি তাই বলছি।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা ) ঃ- এই যে কোয়েশ্চানগুলি রিটার্ন আসল কি বললেন, কুমারঘাট

থেকে রেল লাইন সম্প্রসারনের কাজ কবে শুরু হয়েছিল। কি বললেন আপনি, সাবজেক্ট মেটার অব দ্যা কোয়েশ্চান নট রিলেটেড টু দ্যা স্টেট গভর্ণমেন্ট। আপনি জানেন স্যার, এই রেল লাইন বলুন, তারপরে এয়ার লাইন্স বলুন, অল ইন্ডিয়া রেডিও বলুন এই প্রশ্নের উত্তর দেবে, ট্রান্সপোর্ট ডিপার্টমেন্ট দেবে, এই রেল লাইনের ব্যাপারটা।

**মিঃ স্পীকার ঃ-** আপনি এর পরেরটা বলুন, আপনি সেন্ট্রাল গভর্ণমেন্টের কাছে কি জানতে চাইছেন রেল লাইনের ব্যাপারে।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- আমি শুধুমাত্র একটা ব্যাপারে আপনাকে বলতে পারি ইয়েস নাম ভিত্তিক পঞ্চায়েত হিসাব। এটা শুধু আপনি দিতে পারেন। কিন্তু এই রেকর্ডও আমার কাছে আছে, সব নাম জয়গোবিন্দ দেবরায়ের একটা প্রশ্ন কত জন চাকুরী পেয়েছে আমার বিধানসভার এলাকায় উনি দিয়েছিল। প্রথম আমারটা রিজেক্ট করে দিয়েছিল পরে আবার স্পীকার এলাউ করেছে। বলছে যে না একজন যখন এলাউ হয়েছে আমি পেয়েছি দেবেন না কেন। আমি তো বলিনি সারা রাজ্যে কে কে চাকুরী পেয়েছে । কেন এবং কোথায়।

**মিঃ স্পীকার ঃ-** না না আমি তো বেশীর ভাগই এলাউ করেছি।

**শ্রী সুদীপ রায় বর্মণ ঃ-** আগরতলার সব কয়টি পাড়ারতে সেইম কনডিশান। আগরতলা মিউনিসিপলিটির সব কয়টি প্যার নামই বলব নাকি। আপনারা কি কথা বলেছেন।

**মিঃ স্পীকার ঃ-** সব পাড়াতে কি লাইট জ্বলে না।

**শ্রী সুদীর রায় বর্মণ ঃ-** আমি দায়িত্ব নিয়ে বলছি আগরতলা শহরটা ছাড়া কোথাও কোন লাইট নেই।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- রাজ্যের কোন্ কোন্ গ্রামীণ হাসপাতালে আম্বুলেন্স নেই কি বললেন, এসটিমেট কমিটি তদন্ত করবে।

আম্বুলেন্স নেই এসটিমেট কমিটি কি করবে? উত্তর দেবে তো স্বাস্থ্য দপ্তর, এসটিমেট কমিটির কি ব্যাপার এটা ?

**মিঃ স্পীকার ঃ-** কমিটির মধ্যে কি বিচারাধীন আছে এটা কমিটি করবে।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- না, না। অ্যাম্বুলেন্স নেই কোথায় কমিটির বিচারাধীন? স্বাস্থ্য দপ্তরের ড্রাইভার পদের সংখ্যা কত? এটা কে বলবে? স্যার, আগে কিন্তু এই রকম হয়নি, পার্টিকোলারলি এই সেশানের আগের থেকে আরম্ভ হয়েছে এই কাজটা ড্রাইভারের শূণ্যপদের সংখ্যা কত। আপনি বলবেন যে না এটা কি, হতে পারে না। এটা এসটিমেট কমিটির কি ব্যাপার। রাজ্যের কতগুলি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের রোগীদের একস্-রে করার সুবিধার্থে একস্-রে করার ব্যবস্থা রয়েছে । এটা কি বলবেন এটা এসটিমেট কমিটি কি বলবে। আমার মোহনপুরে একস্রে- মেকস্-রে মেশিন আছে কিনা এটা উত্তর দেবে স্বাস্থ্যমন্ত্রী । এটা এসটিমেট কমিটি কি করবে। কি ব্যাপারে এই সব প্রশ্ন কেন ডিজ এলাইড্ হচ্ছে। হ্যাঁ আমি জানি আমরা এই প্রশ্নের উত্তরগুলি নিয়ে বিভিন্ন জায়গায় আমরা বক্তব্য রাখছি বিধানসভার মন্ত্রীরা কি উত্তর দিচ্ছেন। এ জানাজানি হওয়ার পর যদি আপনি আমাদের ফান্ডামেন্টাল রাইট, তাই তো দেখছি।

**মিঃ স্পীকার ঃ-** না, না। আমি তো মেক্সিমাম এলাউ করছি। কমিটির যেগুলি আপনারা বলছেন ফিউচারে কমিটির কাছে খবর দেব আমি। কোন পারপাসে তারা কি করে। পাড়ার কয়েকটা নাম দিতে হবে। পাড়ার নাম দেওয়ার জন্য আমি বলেছি ইমপ্রোভমেন্ট হবে।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- আমি যদি নাম চাইতাম যে স্বর্ন জয়ন্তী রোজগার যোজনায়, ইন্দিরা আবাসন যোজনায়-

**মিঃ স্পীকার ঃ-** কয়েকটা পাড়ার নাম দিন, পরে তো আপনি আলোচনায় আনতে পারবেন সাপ্লিমেন্টারীতে।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- স্যার, আমি বলেছি আপনাকে মোট কত পরিবারকে সাহায্য করেছে। আমি কিন্তু নাম চাইনি। কয়টা পরিবারকে স্বর্ন জয়ন্তী রোজগার যোজনায় আনা হয়েছে তার হিসাব এটা বলবেন না? আমি কি নাম চেয়েছি। কেন এটা ডিজএলাউ হল, কি আন্ডার হোয়াট প্রভিশন? এটা টু মিনিটস্ ডিটেলস্ করলে তো হবে না। আমি তো চাইছি কতজন, মোট সংখ্যাটা, নাম চাইছি না, আমি জানি নাম চাইলে বেকায়দায় পড়বে, দেবে না ওরা এবং সেটাও তো রাইট আছে তথ্য সংগ্রাহাধীন দিতে পারত। উনাদের কাজটা আপনারা করছেন কেন?

**মিঃ স্পীকার** ঃ- না, এটা ইম্‌প্রোভমেন্টের জন্য ছিল। যেটা ইন্‌প্রোভমেন্টের জন্য আছে এটা ছাড়া হবে না।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা ) ঃ- স্যার, এটার সংখ্যাটা দিতে অসুবিধাটা কোথায় ?

**মিঃ স্পীকার** ঃ- আপনার এটা তো আমি ইম্‌প্রোভমেন্টের জন্য দিয়েছি এই জন্য আমি বাতিল করিনি।

**শ্রী রতনলাল নাথ ঃ** - (বিরোধী দলনেতা) ঃ- না, বলুন না পঞ্চায়েত ভিত্তিক যদি হিসাব চাই সংখ্যাটা, আমি নাম চাইনি কেন দিল না এটার আপত্তি কোথায় ?

**মিঃ স্পীকার** ঃ- ঠিক আছে তো আমার জানা আছে।

**শ্রী সুদীপ রায়বর্মণ** ঃ- আপনি যে টার্ন আপ করে দিলেন, আমার রিপ্লইটা দেখুন।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা ) ঃ- না, না এটা সম্পর্কে আপনার কিছু বলা উচিৎ তো স্যার, হাউসকে।

**মিঃ স্পীকার** ঃ- এটার ব্যাপারে হাউসে বলার তো সুবিধা নেই। যদি ডিজএলাউ হয়ে থাকে, এটার কি করুন দেখিয়ে ডিজ এলাউ হয়েছে এটার জন্য তো কোন রিপ্লাই দিতে পারেন না।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- স্যার, এই উদ্দেশ্যটা তো গুড সাইন না। স্যার, আমি নাম চাইনি। মোট সংখ্যাটা কত নিশ্চই বলে দেবে মোট এই জায়গাটায় যাচ্ছেন। আপনার এই জায়গাটায় যাওয়া ঠিক না। আপনি কেন আমারটা কেনসেল করবেন। তথ্য দিতে না পারলে দপ্তর দেখবে। আপনি কেন দপ্তরের দায়িত্ব নিচ্ছেন তাহলে আপনি দপ্তরের মন্ত্রী।

**মিঃ স্পীকার ঃ** - প্রাইভেট মেম্বার রিজিউলিডিশান মাননীয় সদস্য শ্রী সুধন দাস মহোদয় কর্তৃক উৎথাপিত রিজিউলিডিশানটির উপর মাননীয় সদস্য শ্রী সুদীপ রায় বর্মণ মহোদয় একটি সংশোধনী প্রস্তাবের নোটিশ দিয়েছেন। আমি বিষয়টির গুরুত্ব আরোপ করে সংশোধনী প্রস্তাবটি অনুমোদন করেছি, সেই সংশোধনের কপি মাননীয় সদস্য মহোদয়গণ পেয়েছেন এখন আমি মাননীয় সদস্য শ্রী সুদীপ রায় বর্মণ মহোদয়কে অনুরোধ করেছি রিজিউলিডিশানটির উপর আনিত সংশোনী প্রস্তাবটি সভায় উৎথাপন করার জন্য।

**শ্রী গোপাল চন্দ্র রায় ঃ**- আপনি যে গ্রাউন্ড দেখিয়েছেন কিছুই দেখানো হয়নি রুলস ৪৮ ডিস- এলাউ. আর একটার মধ্যে স্পেসিফিক বলেছেন আমি তো স্পেসিফিক বলেছি।

**মিঃ স্পীকার** ঃ- বলুন সুদীপ বাবু।

**শ্রী সুদীপ রায়বর্মণ ঃ-** আমি এ্যামেন্ডমেন্ট এনেছি মাননীয় সদস্য শ্রী সুধন দাস মহোদয় যে প্রাইভেট মেম্বার রিজিউলিউশানটির উপর সাবস্টিটিউট দি ওয়ার্ড নীতি বাই প্রবনতা এবং শেষ হওয়ার পরে অনুরোধ জানাচ্ছি এই উদ্দেশ্যে রাজ্য সরকার নিজস্ব সম্পদ সংগ্রহ বৃদ্ধি করা সহ অনাবশ্যক কমাতে সরকার প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করুক। রিজিউলিউশান আফটার এ্যামেন্ডমেন্ট হচ্ছে মিড- টার্ম ফিসকেল রিফর্মস নামে ত্রিপুরার মত পশ্চাৎপদ রাজ্যগুলোকে আর্থিক সমস্যায় ঠেলে দেওয়ার প্রবনতা পরিবর্তন করতে ত্রিপুরা বিধানসভা কেন্দ্রীয় সরকারের নিকট অনুরোধ জানাচ্ছে এবং এই উদ্দেশ্যে রাজ্য সরকারের নিজস্ব সম্পদ সংগ্রহ বৃদ্ধি করা সহ অনাবশ্যক ব্যয় কমাতে ত্রিপুরা সরকার প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করুক।

**মিঃ স্পীকার ঃ-** এখন মূল বিষয়টা মাননীয় সদস্য সুধন বাবু বলুন।

**শ্রী সুধন দাস ঃ-** মাননীয় অধ্যক্ষ মহোদয়। আমার যে প্রস্তাব ছিল মিড-টার্ম ফিসক্যাল রিফর্মস নামে ত্রিপুরার মত পশ্চাৎপদ রাজ্যগুলোকে আর্থিক অমস্যায় ঠেলে দেওয়ার নীতি পরিবর্তন করতে ত্রিপুরা বিধানসভা কেন্দ্রীয় সরকারের নিকট অনুরোধ জানাচ্ছে। স্যার, এখানে মূলত ১১তম ফিনান্স কমিশন তাদের যে রিপোর্ট দেন এই রিপোর্টের পরে কিছু বড় রাজ্য বিশেষ করে অন্ধ্রপ্রদেশ চন্দ্রবাবু নাইডু এই ধরনের কিছু রাজ্য যারা রেভিনিউ সারপ্লাস করে তারা বিভিন্নভাবে ক্ষোভ প্রকাশ করেন এতে এই সমস্ত বড় রাজ্যগুলোর ক্ষতি হচ্ছে। যখন কেন্দ্রীয় সরকারের কাছে চন্দ্রবাবু নাইডুরা ক্ষোভ প্রকাশ করেন তাদেরকে সন্তুষ্ট করার জনাই এই ধরনের পদক্ষেপ নেওয়ার রাস্তা নেন। তখন ১১তম ফিনান্স কমিশনকে দায়িত্ব দেওয়া হয় এই বিষয়ে কি করা যায় ইত্যাদি দেখার জন্য। ১১তম ফিনান্স কমিশন তারা মিডটার্ম ফিসকেল রিফর্মস পলিসি চালু করেন এবং এর যে মূল বক্তব্য প্রত্যেক রাজ্যকে তারা রেভিনিউ রেসিও প্রতি বছর শতকরা পাঁচ শতাংশ বৃদ্ধি করতে হবে। যে রাজ্য রেভিনিউ বৃদ্ধি করতে না পারবে তাদেরকে পনের শতাংশ গেপ-গ্রান্ট কেটে দেওয়া হবে এবং এই টাকা থেকে যে সমস্ত রাজ্য তারা করতে পারবে তাদেরকে ইনসেনটিভ দেওয়া হবে। এই বিষয়টি আনলেন। এতে দেখা যাচ্ছে যে বিশেষ করে ছোট রাজ্যগুলোকে আমাদের মত স্টেট বিশেষ তালিকাভুক্ত রাজ্যগুলো এদের ক্ষেত্রে একটি বড় সমস্যা দেখা দিল। এই রেভিনিউ রেসিও বৃদ্ধি করার প্রশ্নে। এটা ঠিক যে রাজ্য সরকার তার সাদ্যমত বিষয়গুলো বৃদ্ধি করে বিভিন্ন পরিকল্পনা ইত্যাদি গ্রহন করছেন কিন্তু তারও একটি লিমিটেশান আছে এই ধরনের ছোট স্টেটের মধ্যে। তার রেভিনিউ আর কত বৃদ্ধি করা যায় সেই সম্পর্কে ও তার একটি সীমাবদ্ধতা আছে। আমরা দেখছি গেপ্ গ্রেন্টের টাকা এটা যদি কমিয়ে দেওয়া হয় যেটা বিশেষত রাজ্য সরকারের বেতন পেনশান্ বা বিভিন্ন পাবলিক আন্ডার টেকিং যেসমস্ত সংস্থা আছে বিদ্যুৎ ইত্যাদি তাদের জন্য যে ভূর্ত্তকী বা টাকা পয়সা খরচ করতে হয়, এটা একটা বছরে কত টাকা খরচ হয়, তারও একটা হিসাব আছে। সেই হিসাব অনুসারে এই গেপ্ গ্রেন্টের টাকাটা দেওয়া হত, আজকে যখন শর্ত আরোপ করলেন যে এই ফাইভ্ পারসেন্ট্ রেভিনিউ রেসিও বৃদ্ধি করতে না পারলে, তার ফিফ্‌টিন পারসেন্ট টাকা কেটে নেওয়া হবে। এই টাকা কেটে নিলে ৭৫ কোটি টাকা কম আসবে। আমাদের মত রাজ্যে এত টাকা কম আসা মানে রাজ্যের বিভিন্ন উন্নয়নমূলক কাজে বাধা এবং পরিস্থিতি আরও খারাপ হবে। এই জন্য ১১তম ফিনান্স কমিশানেও যে সভা এই সভাতেও বিতর্ক ছিল, এই প্রসঙ্গে ডাঃ এ বাগাচী এর বিরোধিতা করেছিলেন যে এতে বিভিন্ন রাজ্যগুলি ক্ষতিগ্রস্থ হবে। কিন্তু তখন সেটাকে গুরুত্ব দেওয়া হয়নি। যেমন

আমাদের রাজ্যে বিদ্যুতের ক্ষেত্রে মৌ স্বাক্ষর করতে হয়েছে, বিদ্যুতের মাশুল বৃদ্ধি করতে হয়েছে তারপরও স্টেট্ রেগুলেটরী বোর্ড ইত্যাদি গঠন করতে হবে, সর্বশেষে কোরপোরেশান্ করতে হবে, এই পরিস্থিতির মধ্যে নিয়ে যাচ্ছে। তারপরও এখন যে শর্ত মৌ অনুসারে বিদ্যুতের যে বকেয়া দেনা আছে সেই দেনা পরিশোধ করার জন্য ৫ বছর পর্যন্ত এই দেনা শোধ না করলেও চলবে কিন্তু তার যে সুদ এই টাকার সেটার জন্য ৮.৫ পারসেন্ট সুদ দিতে হবে, আর এখন যে কারেন্ট বিল টা আসবে এই বিল করার দুই মাসের মধ্যে এই সমস্ত টাকা পরিশোধ করে দিতে হবে এতেও দেখা গেছে আমাদের রাজ্যে বিল হচ্ছে ৫০ কোটি টাকা এবং সুদের টাকা জলন্ত সমস্যাগুলি রাজ্য সরকারের সামতে আসবে এবং আসছে এই সমস্যা এখানে সীমাবদ্ধ হয়ে যাচ্ছে। এই ক্ষেত্রে রাজ্য সরকার ইতিমধ্যেই কিছু ব্যবস্থা গ্রহন করেছেন, বিভিন্ন প্রকল্পে ট্যাক্স বসিয়ে তার রেভিনিউ বা বাড়তি আদায় করার যে পরিকল্পনা, গাড়ি ভাড়া বৃদ্ধি করা, বিদ্যুৎ মাশুল বৃদ্ধি করা, তারপর জলের উপর কিছু কর বসানো ইত্যাদি মিলিয়ে রেভেনিউ রেসিও বৃদ্ধি করার পরিকল্পনা নিয়েছে। তারপর প্রশাসনিক ব্যয় ইত্যাদি কমানোর জন্য ব্যপক পরিকল্পনা গ্রহণ করেছেন তার মধ্যে দিয়ে অগ্রসর হচ্ছেন। কিন্তু তারপরও আমদের মত এই রকম রাজ্যে জনগনের উপর আর কত বেশী কর বসানো যাবে, এই সমস্যার মধ্যে ফাইভ্ পারসেন্ট টেক্স বসানো মানে একটা বিরাট সমস্যার মধ্যে দাড়াবে। আর এটা না করতে পারলে আমাদের রাজ্যে ৭৫ কোটি টাকা কম আসবে এই রকম একটা ভয়ংকর পরিস্থিতির মধ্যে আমাদের রাজ্য আছে। এই পরিস্থিতির মধ্যে দাড়িয়ে আমি এই প্রস্তাব এনেছিলাম যে মিড্টার্ম ফিসক্যাল রিফর্মস্ যে এর নামে ত্রিপুরার মত পশচাদপদ রাজ্যগুলি যারা ক্ষতিগ্রস্থ হবে তাদের অর্থনৈতিক এই সমস্যার দিকে ঠেলে দেওয়ার যে নীতি পরিবর্তন করে যাতে কেন্দ্রীয় সরকার বিকল্প ব্যবস্থা গ্রহন করে, এটা হচ্ছে আমার মূল বিষয়টা। এখানে মাননীয় সদস্য শ্রী সুদীপ রায় বর্মণ সংশোধনী এনে যেটা বলেছেন মিড্টার্ম ফিসকালের নামে ত্রিপুরা মত পশচাদপদ রাজ্যকে অর্থনৈতিক সমস্যায় ঠেলে দেওয়া পরিবর্তন করতে ত্রিপুরা বিধানসভা কেন্দ্রীয় সরকারের নিকট অনুরোধ জানাচ্ছে এবং এই উদ্দেশ্যে রাজ্যসরকার নিজস্ব সম্পদ সংগ্রহ বৃদ্ধি করা সহ অনাবশ্যক ব্যয় কমাতে ত্রিপুরার সরকার প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহন করুক, এটাতো ইতিমধ্যেই রাজ্য সরকার নিয়েছে, এটা একটা লিমিটেশানের মধ্যে চলে যাচ্ছে এর জন্যই তো আজকে এই অসুবিধা সৃষ্ঠি হচ্ছে, কিণ্ত এটার সঙ্গে এটা যুক্ত করে দেওয়ার অর্থটা কি, এর অর্থটা হচ্ছে আসল সমস্যাটা থেকে দৃষ্টি অন্য দিকে ঘুরিয়ে দেওয়া। আসল সমস্যা থেকে যে আমরা পরিত্রান নেওয়ার জন্য যে রাস্তাটি নিচ্ছি সবাই মিলে কেন্দ্রীয় সরকারকে চাপ সৃষ্টি করা দরকার, উদ্যোগ নেওয়া দরকার। সেই জায়গায় থেকে রাজ্যসরকারকেও সমপর্যায়ের ওই সমস্যার দিকে ঠেলে দেওয়া। এটাকে যদি পরোক্ষভাবে গ্রহন করা হয় তাহলে জনগণই সব চেয়ে বেশী ক্ষতিগ্রস্থ হবে। এটাকে কেন উনি আনার চেষ্টা করলেন আমি জানিনা। ইতিমধ্যে রাজ্য সরকার রেভিনিউ ও টেকসেস বৃদ্ধি করার জন্য বিভিন্ন পদক্ষেপ গ্রহন করেছেন এবং ব্যয় কমানোর জন্য ব্যাপক পরিকল্পনা গ্রহন করেছেন। তার পরেও এইসব সমস্যার দিকে যাচ্ছে। এই সমস্যার মধ্যে পরে আমাদের রাজ্যে ৭৫ কোটি টাকা কম পায়, এই রাজ্যের আর্থিক অবস্থা খুবই খারাপের দিকে চলে যাবে। এই দিকে বিবেচনা করে সংশোধনীয় প্রস্তাব না এনে মূল প্রস্তাবের সঙ্গে সহযোগিতা করে পশচাদ পদ রাজ্যের উন্নতির অগ্রগতির প্রশ্নে আমাদের এই রাজ্যের স্বার্থে আমার প্রস্তাব গ্রহন করবেন - এই আবেদন বিধানসভায় রেখে আমরা বক্তব্য শেষ করছি ধন্যবাদ।

**শ্রী সুদীপ রায়বর্মণ ঃ-** মাননীয় স্পীকার সাহেব, মাননীয় সদস্য সুধন বাবুর আনা প্রাইভেট মেম্বার রেজোলেশনটি যে মূল মিনটা সেটাকে আমি বিরোধিতা করছিনা। রাজ্যের মানুষ নায্য পাওয়না কেন্দ্রিয় সরকারের কাছ থেকে পাক সেটাকে আমরা চাইছি কিন্তু প্রশ্ন যে জায়গায় এসে দাঁড়িয়েছে সেটা হচ্ছে, হঠাৎ করে কি কারনে এই ৭৫ কোটির জন্য বিধানসভায় একটা বেসরকারী রেজোলেশন আনতে হয়েছে। সরকারের যারা প্রতিনিধি একটা চুক্তিতে সই করেছেন দিল্লিতে। ফিনান্স ডিপাটমেন্টের ইন্ডিয়ান গভঃমেন্টের যে লেটার বা চুক্তিতে যেটা সই করেছেন, সেন্ট্রাল গভঃমেন্টে টেক্সের শেয়ার কমিয়েছে সেটা ঠিক আছে। যদি ৩৫ পারসেন্ট টেক্সের শেয়ার নর্থ ইষ্টার্ন, জন্য রাখা হত তাহলে রাজ্যসরকার সেখান থেকে টেক্স পাওয়া যেত। সেই প্রথাটি তুলে দিয়ে একটি নন্ প্ল্যান তারা তৈরী করেছে। এতে করে দেখা যাচ্ছে আমাদের রাজ্য কোন অবস্থায় ক্ষতির দিকে যাচ্ছে না। সব চাইতে লাভবান হয়েছে ওয়েষ্ট বেঙ্গল গভর্ণমেন্ট। মাননীয় অর্থমন্ত্রী এখানে আছেন উনি ভালভাবেই জানেন। কাজেই, আমাদের সেন্ট্রাল টেক্সে কমেছে ঠিক কিন্তু নন্ প্ল্যান গ্রান্ট গার্ড আমাদের বাড়িয়েছে। আমরা কোন কিছু হারাইনি রাডার হারিজ হ্যাজ বিট। এই করেছি বলেই এখানকার রাজ্য সরকারের প্রতিনিধি ওই লেটার অব আন্ডার স্টেনডিংনেস মেমোরেনডাম এ সই করে। তাহলে মূল স্টেনডিংটা থিং ৭৫ কোটি টাকা যেটা আটকে রয়েছে। উইথ কনডিশনে পার ফাইভ পারসেন্ট রেভেনিউ আগের চেয়ে বাড়াতে হবে। ডেফিসিট কোন দিকে কমাতে হবে, টেক্স আদায় করতে হবে। তার উপর স্টেট কমিটি ফাংশনিং নির্ভর করলে ওই ৭৫ কোটি আসবে কিনা তাই এই হাউসে আমি এমেন্ডমেন্ড করলাম। সেন্ট্রোল গভঃমেন্টকে ? কারোক? যে গভঃমেন্ট ডিটারমাইন টু মোভিলাইজ সিসোয়েটে। যে টেক্সেস সেটাকে কমানোর চেষ্টা এবং যে আনফ্রুটফুল এক্সপেনডিচার ওয়েষ্ট অব দি মানি সেটাতে আমি আসছি। সেটাকে কমানোর জন্য এই হাউস একটা রেজোলোশন পাশ করাক যে গভঃমেন্ট অব ত্রিপুরার হ্যাজ টেকেনইন ইডিশন। ট্যাক্স কালেকশনের ব্যাপারে বহিঃ রাজ্য থেকে যে মালগুলি আসে সেগুলি সেইল ট্যাক্স ইত্যাদির ব্যাপারে ভাবলে আপনাদের ফাষ্ট ইমপ্রেশান চলে যায় যে, দ্যাট অনলি প্লেইস হচ্ছে চুড়াইবাড়ী। চুড়াইবাড়ীতে কি হচ্ছে এটা অজানা নয়। কিন্তু চুড়াইবাড়ী ছাড়া এখানকার বিজেনেস ম্যানরা স্পীড পোষ্ট করে বে-নামে বিভিন্ন মাল ওরা আনছে সেইল ট্যাক্স্ ফাঁকি দেওয়ার লক্ষ এটাও স্যার, বর্ডার ট্রেইড। আমার মনে হয় জানি না কিন্তু যতটুকু খবর আছে বোধ হয় ঐ টেক্স কালেকশনের জন্য আখাউড়া বর্ডার এবং বিভিন্ন জায়গায় ওনারা কিছু একটা বসিয়েছেন। ১৯৫২-২০০৩ এই সেইলস্ ট্যাক্স এক্রোস দি বর্ডার যে ট্রেইড সেটা ফাঁকি দেওয়া হয়েছে কারণ ষ্ট্যাট গর্ভণমেন্টের কোন ইনেশিয়েটিভ আমরা সেখানে দেখতে পাচ্ছিনা এবং গর্ভর্ণমেন্ট শেয়ার বাড়ানোর যে প্রবনতা সেটাও আমরা দেখতে পাচ্ছি না। আমি যখন স্পীড পোষ্টের কথা বর্ডারের কথা বলছিলাম তখন মাননীয় মন্ত্রী বসে মাথা নাড়ছিলেন মানে ইয়েস কিন্তু সেখানে স্টেট গভর্ণমেন্ট ইনেশিয়েটিভ নেই। ষ্ট্যাট গর্ভামেন্টের আর্ন বাড়ানোর প্রবনতা কোথায় কারণ গর্ভমেন্টে ইনেশিয়েটিভ নেই। ষ্ট্যান্ট গভর্ণমেন্টের আর্ন বাড়ানোর প্রবনতা কোথায় কারণ গভর্ণমেন্ট ইনটেনশনালি ইজ এলাফিং লিজেক অফ্ রেভিনিউ। স্যার, বাজার থেকে হাই রেইট অফ ইন্টারেষ্ট- এ সরকার লোন নিচ্ছেন। আমি যার জন্য প্রশ্ন করেছিলাম আপনার কাছে এখানে আছে দেখুন [illegible] মাসের ফিগারগুলি দেওয়া আছে। লোনটা নিয়ে আমরা কি করছি? লোন নিয়ে আমরা বিল্ডিং, কোয়াটারস কমপ্লেক্স এবং বিভিন্ন অফিসের জন্য নূতন নূতন অফিস তৈরী করছি কিন্তু তাতে কি এক পয়সা আমাদের আরর্নিং হচ্ছে ? যে লোনটা

ইন্টারেষ্টে নেওয়া হল সেই লোন দিয়ে বিল্ডিং তৈরী করে সেই বিল্ডিংগুলি থেকে এক টাকাও কি আয় হয়েছে ? বাজার থেকে লোন নিলে সর্ব্বপ্রথমেই দেখতে হবে হাউ টু মবিলাইজ ইট যেটা ইনপুট দেবে সে দিকে নজর না রেখে শুধু কোয়ার্টার্স কমপ্লেক্স এবং বিভিন্ন অফিসের জন্য বিল্ডিং তৈরী করলেই হবে। পি. ডব্লিউ ডি. হচ্ছে, মেইন লোন টেকার। স্যার, কো-অপারেটিভ-এ নাকি ষ্ট্যান্ট গভর্ণমেন্ট গ্যারান্টি দিচ্ছেন এবং কো- অপারেটিভের টাকা পাইয়ে দিচ্ছেন। কিন্তু সেই টাকা কোথায় যাচ্ছে, কারা নিচ্ছে হরিলুটের বাসার মত সেটা আমাদের অজানা নয়। এটা একটা মেশিন হয়ে গেছে পার্টির ছেলেরা যারা আছে, যারা কেডার আছে তাদের কিছু একটা পাইয়ে দেওয়ার প্রবনতা প্রকট হয়ে উঠেছে। অথচ লোন নিয়ে গভর্ণমেন্ট গ্যারান্টার হিসাবে কো- অপারেটিভেব মাধ্যমে টাকা পাইয়ে দিচ্ছে এবং লুটে- পুটে খাওয়ার একটা বন্দোবস্ত হচ্ছে। এ্যাক্সপেনডিচারের দিকটা দিন দিন বেড়ে যাচ্ছে কারণ ৫-৬ বছর আগে এই হোম ডিপার্টমেন্টের এ্যাক্সপেনডিচার ছিল ৬৫ টু ৭০ ক্রোরস্ আর এই বছরে হোম ডিপার্টমেন্টে শুধু পুলিশ ডিপার্টমেন্ট এ্যাক্সপেনডিচার বেড়ে দাড়িয়েছে এই ৫-৬ বছরে ৩০০ ক্রোরস্ , কেন? যখন মন্ত্রী, আমলা, অফিসাররা মফস্বলে যান, আমি ছোট একটা অ্যাক্জামপ্ল দিয়ে বলছি, তখন তাদের এসকর্টসহ সমস্ত বি, ডি ও, এস, ডি, ওরা তাদের আপ্যায়ন করে তাদেরকে খাওয়ায়। তারা আবার টি. এ. ডি. এ. নিয়ে যায়। এখানে ফল্স বিল হচ্ছে, ফল্স ভাউচারে বিল হচ্ছে। এই বুঝি সরকারের প্রবনতা ? শুধু অফিসারদের বললে চলবে না, শুধু ফোটেন বিল কার্টেল করলে চলবেনা, এই অর্ডার যদি দেওয়া হয় যে টিফিনে গাড়ী করে কোয়ার্টারে গিয়ে খেতে পরিবেশনা। তাতে কিন্তু পয়েন্ট ১ পারসেন্ট আরন্ হবে না। অ্যাক্সপেনডিচার দিন দিন বেড়ে যাচ্ছে, কমপিউটারের নামে হরির লুটের বাতাসার মত হচ্ছে। আমি যখন মাননীয় মুখ্যমন্ত্রীকে লাস্ট অ্যাসেম্বলীতে বলেছিলাম চীফ সেক্রেটারী ইজ ইন পজিশান অফ নাইন লেফ্‌ট অফ কমপিউটার আমি দিয়েছি, কারা কারা এই চীফ্ সেক্রেটারীকে ৯টা লেফ্‌ট অফ কমপিউটার দিয়েছেন? তখন উনার রিপ্লাইয়ে বলেছেন, আবার প্রবনতা দেখা দিয়েছে চীফ সেক্রেটারী এবং ডি. জি . পিকে নিয়ে কথা বলা। হরির লুটের বাতাসার মত কমপিউটারের নামে কোটি কোটি টাকা অপচয় হচ্ছে। এখন প্রত্যেকটি ডিপার্টমেন্টে, মন্ত্রী অফিসে কমপিউটার আছে। কিন্তু ওখানে শুধু টাইপরাইটার হিসাবে ইউজ হচ্ছে। কোন হিসাব নেই। আমি বলিনা উই টু আর অ্যাগেইনস্ট দিস ইনভেস্টমেন্ট। কিন্তু এতে কোন ইমপ্রভুমেন্ট নেই। পাবলিক সেক্টার উইংগ্সের মধ্যে ইমপ্রুভমেন্টের জন্য প্রচেষ্টা করতে হবে। সেই প্রচেষ্টা কোথায়? মাননীয় স্পীকার স্যার, ফরেষ্টের রেভেনিউ ইনকাম হচ্ছে ৬ কোটি, অ্যাক্সপেনডিচার হচ্ছে ৩০ থেকে ৪০ কোটি। মাননীয় স্পীকার স্যার, আমি Finsnoial health of a govt. is described in terms of 1) Sustainability 2) Flexibity 3) Vulnerability 4) Transparency

এই ৪টা এবং উনারা যে সই করেছেন এই ট্যান্সপারেন্সি বাজেট ইজ ওয়ান অফ দি কনডিশান। পাওয়ার সেক্টার রিফর্মস ইজ এনাদার কনডিশান, রিসোর্স মোবিলাইজেশান ইজ এনাদার কনডিশান অ্যান্ড দি লাস্ট পার্ট অফ দি লিস্ট ইজ ইনক্রীজ ইন ট্যাক্স কালেক্শান অ্যান্ড অ্যাভয়েড আনইউজলেস অ্যাক্স পেনডিচার। এই জিনিসগুলির উপর স্বাক্ষর করে এসেছে ওখানে স্টেট গভর্ণমেন্ট। আমি কয়েকটা ডিপার্টমেন্টের উপর বলে আমার বক্তব্য শেষ করব। টি. আর. টি. সিতে আমরা লাস্ট ক্যাগ রিপোর্টে দেখতে পয়েছি

Date :- 19/9/2003 (2)

T.R.T.C Poor fleet utilisation

Loss of revenue due to cancellation of trips.
Loss of revenue due to delay in engine overhauling.

**Power :-** 1) Loss due to excess consumption of gas beyond norms. 39.40 crores লসে
2) Excess payment to contractor due to non deduction of Sale Tax . (24.30 lakh)
3) Unfruitful expenditure on turbo starter 1.30 crores.

**Transprt :-** Revenue loss due to non imposition of fine- 21.49 lakhs with load of excess Load by trucks. কয়লা বিভিন্ন স্টেট থেকে আসে। অ্যাক্সেস লোড আসে। কিন্তু চোরাইবাড়ী থেকে পার হয়ে যায়। এই ইমপজিশান অফ অ্যাক্সেস লোড যেটা ফাইন সেটা লসে।

**Industries :-** Loss due to purchase of green tea leaf at higher rates. 17.15 lakh,

**Excise :-** Unauthorised allowance of shortage of liquor in a distelley resulted in short recovery of excise duty amounting to 2.20 lakh.

Delay in finalisation of tender for settlement of warehouses resulted in loss of excise duty of Rs. 41. 081 Lakh,

**Forest :-** Loss of revenue for failure to protect seized timber-10.25 lakh.

Revenue - Entertainment tax in the name of lottery in aid of CMs relief fund etc.

এনটারমেন্টের নামে চীফ মিনিষ্টারের নামে, বিমল সিন্হার নামে ট্যাক্স ফাঁকি দিয়ে যাচ্ছে। ইন দি নেইম অফ চীফ মিনিষ্টার রিলিফ ফান্ড এনটারমেন মেন্ট ট্যাক্স ফাঁকি দিয়ে যাচ্ছে । কোটি কোটি আমদানী হচ্ছে। চীফ মিনিষ্টারের রিলিফ ফান্ডের নামে এরা কিছু কিছু দলের সমর্থকরা বানিজ্য করে বেড়াচ্ছেন, অথচ ট্যাক্স ফাঁকি দিয়ে যাচ্ছেন ।

সেন্ট্রাল গভর্ণমেন্টের ইলেভেনথ্ ফিনান্স কমিশন হ্যাজ ইমপোজড্ সাম টার্মস অ্যান্ড কন্ডিশন। এই যে চার পাচটা টার্মস অ্যান্ড কন্ডিশন যেমন, ট্রান্সফার বাজেট, পাওয়ার সেক্টর রিফর্ম, রিসোর্স মোবিলাইজেশান, ইনক্রিজ ইন টেক্সস অ্যাভয়ডিং হিউজ এক্স্পেনডিচার। এই যে টার্মস অ্যান্ড কন্ডিশন এতে তো ওরা সিগনেচার করে এসেছে তাহলে কেন তারা এই প্রমিজটা করেনা যে, উই উইল ট্রাই টু ইনক্রিজ আজয়ার রেভেনিউ, উই উইল ট্রাই টু ডেট্ আওয়ার আনফ্রুটফুল হিউজ এক্সপেনডিচার হুইচ হিয়ার ইনকারেজ। এই জিনিষগুলি যতক্ষন অবদি না করবে, ততক্ষন সই করে এসে এখানে লোক দেখানো ময়াকান্না করে কোন লাভ হবে না স্যার, গ্যাস প্ল্যান্টের যে পচাত্তর কোটি টাকা, যেটা উইড্র করেছে সেন্ট্রাল গভর্ণমেন্টের ফিনান্স ডিপার্টমেন্ট সেটার জন্য ময়াকান্না এখন কাঁদলে চলবে না, এটা হচ্ছে লোক দেখানো ময়াকান্না । আমার মনে হয়, রাজ্যের মানুষের স্বার্থে নিশ্চয়ই আমরাও যারা বিরোধী দল, আমরাও চাই আমাদের শেয়্যার পুরোটা আমাদের দিক। কিন্তু সেটা করতে গেলে, দিস গভর্ণমেন্ট সুড ফলো, দা গভর্ণমেন্ট সুড টেইক সাম স্টার্ন স্টেপস্ টু ইনক্রিজ দা রেভেনিউ অ্যান্ড টু কারটেল দা ইউজলেস এক্সপেনডিচার। একথাগুলি বলে আমি অনুরোধ করব, লোন সম্পর্কে যে কথাটা বলেছিলাম যে, এই লোন ইতিমধ্যে প্রায় তিন হাজার কোটি টাকার উপর ছাড়িয়ে গেছে। প্রত্যেক বছর ইন্টারেষ্ট প্লাস প্রিন্সিপাল মিলে প্রায় তিনশ কোটির উপর আমাদেরকে দিতে হচ্ছে। কাজেই, এই যে প্রবনতা এটাকে আটকাতে হলে গভর্ণমেন্ট সুড টেইক সাম স্টার্ন স্টেপস অ্যান্ড ডিসিশানস অ্যান্ড মেজারস। নিজেরা সঠিকভাবে [illegible]টা বাড়াবো এবং ইউজলেস এক্সপেনডিচারটা কারটেল করবো এটা আমার মনে হয় [illegible] উচিৎ। স্যার, সেন্ট্রাল গভর্ণমেন্টের

ফিনান্স ডিপার্টমেন্টকে আশ্বস্থ করার জন্য বলা দরকার যে, হ্যাঁ, আমরা অ্যাসেম্বলি থেকে সর্ব্বসম্মতিক্রমে এটা পাশ করাতে চাইছি এবং গভর্ণমেন্টকে প্রতিজ্ঞাবদ্ধ হতে হবে যে আমরা এই জিনিষগুলি করব। স্যার, আমি এই এ্যামেন্ডমেন্টটা এনেছি রিজিলিউশানটাকে বাধা দেবার জন্য নয়, সেন্ট্রাল গভর্ণমেন্টের ফিনান্স ডিপার্টমেন্টকে আশ্বস্থ করার জন্যই আমি এটা এনেছি। আমি অনুরোধ করব মাননীয় সদস্য যিনি প্রাইভেট মেম্বারস রিজিউলিউশানটি মুভ করেছেন ওনাকে আমার এই এ্যামেন্ডমেন্টটি মেনে নেবার জন্য এবং এ্যামেন্ডমেন্ট সহ রিজিউলিউশানটি যেন আমরা রাজ্যের স্বার্থে সর্ব্বসম্মতিক্রমে পাশ করাতে পারি। স্যার, আমরা চাইবো হাউসে এটি সর্ব্বসম্মতিক্রমে পাশ হয়ে সেন্ট্রাল গভর্ণমেন্টের ফিনান্স ডিপার্টমেন্টের কাছে যাক। স্যার, এই কথাগুলি বলে আমি মাননীয় সদস্যকে অনুরোধ করব তিনি যেন এই এ্যামেন্ডমেন্ট এই এ্যামেন্ডমেন্ট সহ রিজিউলিউশানটি গ্রহন করেন। ধন্যবাদ।

**শ্রী নগেন্দ্র জমাতিয়া ঃ-** মিঃ স্পীকার স্যার, এই রিজিউলিউশানটির উপর যে এ্যামেন্ডমেন্টটা এখানে এসেছে সেটাকে আমি সমর্থন করছি এবং সামান্য কয়েকটা কথা বলছি। এই বাজেট যখন পেশ করা হয়, তখনই আমরা ধরতে পেরেছি যে, রাজ্যের অর্থনৈতিক অবস্থা দিন দিন নিম্নগামী হচ্ছে এবং আয় ও ব্যয়ে শুধু তফাৎই বাড়ছে না সবচেয়ে প্যারফরম্যান্স যেটা এটাতেও আমরা অনেক বেশী পিছিয়ে যাচ্ছি। তার কারণ হচ্ছে প্রথমত আইন শৃংখলা, যেভাবে পুলিশের খাতে ব্যয় বাড়ানো হচ্ছে, তাতে আমার মনে হয় যে, এতে শাসক দলের সমস্ত ইন্ধন আছে। স্যার, গত বিধানসভা নির্বাচনের পরে যে সমস্ত অস্থিরতা, আতঙ্ক সমগ্র রাজ্য জুড়ে চলেছে তাতে এর পেছনে কে দায়ী ছিল, কারা অস্ত্র হাতে আক্রমন করেছে, কারা বিরোধী দলের সমস্ত অফিস বন্ধ করে দিয়েছে, কারা হাজার হাজার মানুষকে ঘর ছাড়া করেছে যার ফলস্বরূপ হাসপাতালে বহু আহত এবং এভাবে আতঙ্কের চুড়ান্ত পর্যায়ে নিয়ে গেছে রাজ্যটাকে কারা এবং বিরোধী দলের অফিস গুলি ভাঙ্গার পেছনে কারা দায়ী ছিল এটাতো রাজ্যের জনগণের অজানা নয়। তাহলে আরক্ষা দপ্তরের ব্যয় বাড়ানোর পেছনে কে দায়ী ? কি করে কমবে। কাজেই মাননীয় স্পীকার স্যার, আরক্ষা দপ্তরের ব্যয় বাড়ানো মানে এটাতে তো আর উৎপাদন বাড়ানো নয়, এটা পারফরম্যান্সের একটা নিগেটিভ দিক। কাজেই এই টাকাটা যদি আমরা কিছুটা বাঁচাতে পারতাম তাহলে এই রেভিনিউ এক্সপেন্ডিচার আমাদের অনেকটা কমে যেত। একটা বিরাট সুযোগ ছিল। আজকে সাউথ ত্রিপুরায় আমি গিয়েছি। কোথাও বিরোধীদলের কোন অফিস নেই খোঁজে পেলাম না। না থাকার পেছনে একটা থ্রেটেনিং এবং এটা যদি বামফ্রন্ট মনে করে যে এই করে তারা চিরকাল রাজত্ব করে যাবে- করতে পারেন কিন্তু অর্থনৈতিক চেহারা এই অবস্থায় আসবেই। কেউ রোধ করতে পারবে না। স্যার আরেকটা হচ্ছে দুর্নীতি। সেই পঞ্চায়েত থেকে শুরু করে একেবারে উপরের তলার মাথা পর্য্যন্ত আপাদমস্তক দুর্নীতি। এতো টাকা খরচ হয়, কিন্তু সে রকম তো কোন রিটার্ন আসে না, সম্পদ সৃষ্টি হচ্ছে না। রাস্তাঘাট তৈরী হয়নি, তাহলে বিকাশ হবে কি করে, উৎপাদন বাড়বে কি করে ? - স্যার, এই যে ডুম্বুর ফিসারিস এখানে মাছের উৎপাদন কমেছে তাও ঠিক, কিন্তু যেটুকু উৎপাদন হচ্ছে এটাতে রয়েলিটি কি এখানে আসছে ? আসছে না । সবাই এই কালো পথে চলে যাচ্ছে, বে-আইনীভাবে আসামে এবং বাংলাদেশে। কাজেই, এখানে আমাদের রেভিনিউ কমেছে। তারপর বিভিন্ন ফিসারিসগুলিতে জলাশয়গুলিতে মাছের অবস্থা একই রকম, কাজেই আমাদের রেভিনিউ কমেছে। তারপর বিদ্যুতের হুক লাইন থাকায় রেভিনিউ কমছে। অনেক জায়গাতে ফলের বাগান - হর্টিকালচার - এর সেখানে চুরি চামারী

হচ্ছে। এ ছাড়া য অ্যাকশনে যেটা হচ্ছে এইগুলিতে দেখা গেছে চুরি চামারী হচ্ছে, দুর্নীতি চলছে, আয় কমছে। এরপর টি. আর. টি. সি. তে দেখা গেছে, এইটার কোন রকম স্বাস্থ্য ফেরাতে পারছেন না। তাদের দলের লোক সব বসে আছে। সবাই পকেটে করে নিয়ে যাচ্ছে এই টি. আর. টি. সি. র সম্পত্তি। এরপর এগ্রিকালচারেরও একই অবস্থা। বহু পাওয়ার ট্রিলার, গাড়ী এইগুলি পড়ে রয়েছে। এইগুলি থেকে তো আয় করা যেতো। কিন্তু রাজ্য সরকার সেই দিকে যাচ্ছে না। তারপর আমাদের এই এম, এল, এ, হোস্টেলে দেখেছি প্রায় দশ জনের মত কর্মী আছে- কোন কাজ নেই- বসে বসে তাস খেলছে, অথচ তাদের আমরা মাসে মাসে বেতন দিয়ে যাচ্ছি। তা আমি বলছি না যে চাকুরী দেব না, বা তার বিরোধিতা করছি না। কিন্তু যেখানে উৎপাদনশীলতা আছে সে সব ক্ষেত্রগুলিতে আপনারা ইন্‌ভেস্টমেন্ট করুন। মিস্- ইউজ করা এটাতো আমাদের মত গরীব স্টেটের পক্ষে সাজে না। আমার মনে হয়, এই যে নতুন ফিস্‌ক্যাল যেটা বলেছেন - আমার পুরোটা জানা নেই, কিন্তু মাননীয় সদস্য আমাকে বলেছেন এবং যা শুনলাম যে তাতে ৫ পার্সেন্ট রেভিনিউ বাড়বে। রেভিনিউ বাড়ানোর শুধু একটাই পথ না, বড় পথ একটাই হলো- মিস্ ইউজ কমানো দুর্নীতি কমানো। আমরা দেখেছি বিভিন্ন ত্রিপুরা ভবনগুলিতে বাড়ীর খরচা দিনের পর দিন বাড়ছে। এবং এটা উনিশ বিশ না, প্রচুর পরিমানে বছরের পর বছর শুধু বৃদ্ধি হচ্ছে। এইগুলির পেছনে শুধু দুর্নীতি রয়েছে। আয় কমছে, খরচ বাড়ছে। কাজেই, এই সমস্ত ক্ষেত্রগুলিতে রাজ্য সরকার ব্যর্থ, এবং শুধু ব্যর্থ না, তারা নিজেরাই জড়িত। এই কারনেই খরচ বাড়ছে, অপব্যয় বাড়ছে। এবং এইটার পেছনে তাদের রাজনীতি আছে। কাজেই, এই সমস্ত হচ্ছে রাজ্যের অর্থনৈতিক দুরবস্থা। কাজেই, আমি মনে করি মাননীয় সদস্য যে অ্যামেন্ডমেন্ট এনেছেন এটা খুবই অর্থপূর্ণ এবং রাজ্য সরকারের পক্ষে যারা আছেন, ট্রেজারী বেঞ্চে যারা আছেন তারাও এটা সমর্থন করবেন বলে আমি আশা রাখছি। ধন্যবাদ।

**মিঃ স্পীকার ঃ**- এখানে মাননীয় সদস্য শ্রী অনিমেষ দেববর্মা যে এ্যামেন্ডমেন্ট এনেছিলেন আমি এটা অ্যালাউ করিনি । কারণ আপনিতো সুদীপবাবুর যে মূল প্রস্তাব সেটাকে আমূল চেঞ্জ করে দিয়েছেন। "An amendment to be admissible must not be vague or indefinite nor it should be negative in character." কিন্তু আপনিতো উনার পুরা নামটাই চেঞ্জ করে দিয়েছেন। এই জন্য আমি এটা অ্যালাউ করিনি অ্যাজ পার দিস্ প্রভিশান।

**শ্রী অনিমেষ দেববর্মা** (প্রমোদনগর) ঃ- মিঃ স্পীকার স্যার, আমি এ্যামেন্ডমেন্টে বলেছিলাম যে এখানে শচীন্দ্রলাল সিংহের নামের পরিবর্তে মহারাজ বীর বিক্রম কিশোর বাহাদুরের নাম করার জন্য বলেছিলাম।

**মিঃ স্পীকার ঃ**- এটাই তো -পুরো নামটাই চেঞ্জ করে ফেলেছেন।

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য শ্রী সুধন দাসকে ধন্যবাদ দিচ্ছি এই কারনে যে বর্তমান পরিস্থিতিতে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে তিনি এখানে এই আলোচনাচক্রের অবতারনা করেছেন। তার সঙ্গে মাননীয় সদস্য শ্রী সুদীপ রায় বর্মণ একটা এ্যামেন্ডমেন্ট এনেছেন। প্রথমত ঃ এম, টি, এফ, আর, পি, (মিড টার্ম ফিস্‌ক্যাল রিফর্মস পলিসি) এটা কোথায় থেকে এলো, কিভাবে এল মাননীয় সদস্য শ্রী সুধন দাস এটা বলার চেষ্টা করেনে। একাদশ অর্থ কমিশনের রিপোর্ট যখন প্রকাশ হয় তখন বিশেষ করে যেগুলি বড় রাজ্য যেমন অন্ধ্রপ্রদেশ, কর্ণাটক ও মহারাষ্ট্র তারা এটাকে ভালভাবে নিতে পারেনি। তাদের ধারনা হয়েছে যেহেতু তারা রাজস্ব আয় সার প্লাস করে অথচ পেছনে পড়া রাজ্যগুলি যারা কম করে, তারা যাতে

চালাতে পারেন সেন্ট্রাল শেয়ার এবং রেভেনিউ রাজ্যগুলিতে যা হয় তার থেকে খরচার পর যে ব্যবধান থাকে সেই গ্যাপ গ্র্যান্ট · ফিনান্স কমিশন নিজেরা হিসাব করে সেটা তারা সুপারিশ করেন। যাতে রাজ্যগুলি পরবর্তী পাঁচ বছর এই টাকাগুলি পায়। এটা হচ্ছে গ্যাপ গ্র্যান্ট। গ্যাপ গ্র্যান্টে এই রাজ্যগুলির জন্য কিছু বেশী টাকা সুপারিশ করেছেন। তাতে এদের পক্ষে একটু অসুবিধা হচ্ছে। তারপর তারা কেন্দ্রীয় সরকারের উপর প্রচন্ড চাপ সৃষ্টি করে। বর্তমানে কেন্দ্রীয় সরকারের সবচেয়ে কাছের লোক হচ্ছেন চন্দ্রবাবু নাইডু। মহারাষ্ট্রে তখন বি. জে. পি এবং শিব সেনা জোট সরকার ছিল। এদের চাপের কাছে শেষ পর্যন্ত কেন্দ্রীয় সরকার একাদশ অর্থ কমিশনের উপর দায়িত্ব দিলেন। যে বিষয়গুলি তারা তুলেছে সেটা যেন পরীক্ষা করে আলাদা করে সুপারিশ করা হয়। ৩১শে আগাষ্টের মধ্যে এই সুপারিশ পেশ করার জন্য সময় বেঁধে দেওয়া হয়েছিল। একাদশ অর্থ কমিশন তখন তাদের রিপোর্টে সুপারিশ করেছেন এম. টি. এফ. আর. পি চালু করার জন্য এবং তখন কেন্দ্রীয় সরকার সেই সুপারিশ গ্রহন করেছিলেন। এখানে মাননীয় বিরোধী দলের সদস্যরা যেভাবে বলার চেষ্টা করেছেন বোধ হয় এটার মধ্যে একটা গ্যাপ আছে। শুধু ৭৫ কোটি টাকার হাত থেকে রোহাই পাওয়ার জন্য না। ৭৫ কোটি টাকা একটা বিষয় আছে এটা ঠিকই। তার সঙ্গে সব চেয়ে বড় যে বিষয় সেটা হচ্ছে, এটাকে ধরে কেন্দ্রীয় সরকার আজকে যে জায়গায় চলে এসেছে সেটা থেকে রেহাই পাওয়ার জন্য রাজ্যগুলির এছাড়া কোন বিকল্প পথ নেই। আমি প্রথমতঃ এটা বলে রাখি. এই প্রস্তাবের ফলে বামফ্রন্ট সরকারের জন্য এখানে অসুবিধা হচ্ছে তা কিন্তু নয়। কংগ্রেস- বি . জি. পি সহ যে রাজ্যে যে দল ক্ষমতাসীন রয়েছে প্রত্যেকটি রাজ্য আজকে নাভিশ্বাস উঠছে। কেন্দ্রীয় সরকারের এই নয়া আর্থিক সংস্কার নীতি বাস্তব রূপ দিতে গিয়ে কোন রাজ্য সরকারই এই নয়া আর্থিক সংস্কার নীতি বাস্তব রূপ দিতে গিয়ে কোন রাজ সরকারই পেরে উঠতে পারছে না । উত্তর পূর্বাঞ্চলে কংগ্রেস শাসিত যে রাজ্যগুলি রয়েছে সেখানে গিয়ে আপনারা আলোচনা করে দেখুন না। তাদের মতামত নিন না। বিধানসভায় যে প্রস্তাবটা এসেছে তার মধ্যে কোন ভুল আছে কিনা বা এটা বলার সময় এসেছে কিনা- জেনে নিন। আসামের সরকারকে জিজ্ঞেস করুন। পিছনে পড়া রাজ্যগুলির দিকে তাকিয়ে গ্র্যাপ গ্রেন্টের টাকা বেশী দেওয়ার জন্য সুপারিশ হয়েছিল। তাতে বলা হয়েছে, এখন যে রাজ্যগুলি প্রথম থেকে পাঁচ শতাংশ করে রাজস্ব বাড়াতে পারবে না আদের গ্যাপ গ্রেন্টের পনের ভাগ টাকা কেটে রাখা হবে। যে টাকাটা সেইভ হবে সেটার জন্য একটা ফান্ড খোলা হল। কেন্দ্রীয় সরকার একটা তহবিল করল এই যারা পাবে না এই টাকা সেই টাকা দিয়ে তহবিল হবে। এবং যারা রেভেনিউ সারপ্লাস করতে পারবে তাদের এর থেকে ইনসেনটিভ দেওয়া হয়। স্বাভাবিক কারণে এই বড় রাজ্যগুলো রেভেনিউ সারপ্লাস করা তাদের দেখানো এটা তাদের পক্ষে কঠিন কাজ না। কিন্তু সাধারণ পিছিয়ে পড়া বিশেষ তালিকাভুক্ত রাজ্যগুলোর আমরা কি করে দেখাব রেভেনিউ সারপ্লাস, এই রাজস্ব আয়টা আমরা কিভাবে দেখাব ? এবং এটা বলা হয়েছে যাতে গ্যাপ গ্রান্টের যে টাকাটা ফিনান্স কমিশন এই রাজ্যগুলোর জন্য দিয়েছিলেন তার যাতে একটা অংশ চন্দ্রবাবু নাইডুর মত সরকাররা ঘুরিয়ে মালিক হতে পারেন তার উপর যাতে তারা একটা অংশ পান সেই ব্যবস্থাটাই ফিনান্স কমিশন দিয়েছে। আসলে ঘটনা আজকে দেখা যাচ্ছে তারাই পাচ্ছে। এই সো কল ইনসেনটিভের নামে এই গ্যাপ গ্রান্টের যে ১৫ ভাগ টাকা কেটে যে তহবিল করা হয়েছে সেই তহবিল থেকে বেশীর ভাগ টাকাটা এদের সাহায্য হচ্ছে। আমাদের ক্ষেত্রে কি অবস্থা এটা কার্য্যকারির পর ধরুন যে বছর চালু হয় ২০০০-২০০১ ইং সেই বছর আমাদের

রেভেনিউ ডিপোজিট আমাদের যেটা ছিল সেটা ছিল মাইনাস ৪.৫ শতাংশ। ২০০১-২০০২ইং এটা কাভার করে আমরা কোনভাবে প্লাস ০.৫ শতাংশ এসে দাঁড়িয়েছি। আর ২০০২- ২০০৩ এখন যা আমাদের রেভেনিউ আছে তার থেকে আরও আমাদের মানে যে ফিনান্স ইয়ারটা গেল সেখানে ৫.০৫।

**শ্রী নগেন্দ্র জমাতিয়া ঃ-** মাননীয় অর্থমন্ত্রী আমাদের হিসাব দেবেন কিনা যে এই ৫ শতাংশ বৃদ্ধি মানে কত টাকা এখানে ইন টার্মস অব্ কত টাকা।

**শ্রী বাদল চৌধুরী (মন্ত্রী) ঃ-** হ্যাঁ, এখানে আসছি, সেটা আমাদের বাড়াতে হবে। ফরর্মূলা যেটা সেটা আমি বলছি। আমি বলছি যেটা আমাদের ফর্মূলা যেটা তৈরী হয়েছে সেই ফর্মূলা আমি বলছি - এফেক্ট কি আছে পরে আসছে। ২০০৩-২০০৪ইং আমাকে করতে হবে ১০.৫ শতাংশ এবং লাস্ট ইয়ার আমাকে করতে হবে ১৫/০৫ শতাংশ। মানে এই বছরের আগের বছর যে রেভেনিউটা আমরা সংগ্রহ করেছি সেই রেভেনিউর উপর আমাকে আরও কয়েক শতাংশ বাড়াতে হবে। তার পরের বছর এই বছর আগের বছর যা করছে তার পরে আরও কয়েক শতাংশ বাড়াতে হবে এই হচ্ছে ফর্মূলাটা। এবং সেটা আমরা কার্য্যকরী না করলে পরে আমরা ২০০০-২০০১ইং প্রথম বছর আমরা লস করব ৭৫.৭০ কোটি টাকা, ২০০১-২০০২ইং সালে ৭৬.৫৩ টাকা, ২০০২-২০০৩ সালে ৭৭.৫৩ কোটি টাকা, ২০০৩-২০০৪ইং সালে ৭৫.০২ কোটি টাকা এবং লাস্ট ইয়ার ২০০৪-২০০৫ সালে যেটা শেষ বছর সেটাই আমরা হারাব ৭২.১৩ কোটি টাকা। তার মানে পাঁচ বছরে ফিনান্স কমিশন আমাদের জন্য যেটা সুপারিশ করেছে গ্যাপ গ্রান্ট হিসাবে আমি এটা বললে হয়ত ভাল হবে গ্যাপ গ্র্যান্টের ক্ষেত্রে প্রথম বছর আমাদের জন্য সুপারিশ করেছেন ৪৯৩.২৯ কোটি টাকা, ২০০১-২০০২ইং সালে, ৪৯৩.০২ কোটি টাকা, ২০০২-২০০৩ইং সালে ৪৯৫-৩২ কোটি টাকা, ২০০৩-২০০৪ইং সালের ৪৭৬.০৫ কোটি টাকা এবং ২০০৪-২০০৫ইং সালে ৪৫৬.৪৮ কোটি টাকা অর্থাৎ এই ফিনান্স কমিশন এই ৫ বছরের আমাদের রাজ্য পাবে গ্যাপ গ্র্যান্টের টাকা হিসাবে ২৭১৪.১৬ কোটি টাকা। এটা পাওয়ার কথা ফিনান্স কমিশনের সূত্র অনুসারে। এবং আমি যদি এটা অর্জন করতে না পারি ৫ শতাংশ তাহলে এই ২৭১৪ কোটি টাকার মধ্যে আমরা ৩৭৭.৩১ কোটি টাকা আমরা লস করব। যদি এই ফরমুলা আমরা কার্যকরী না করি এই হচ্ছে. মিড টার্ম ফিস্ক্যাল রিফর্মস্ পলিসির মূল কথা। এখন এই যে ৫ শতাংশ রেভেনিউ প্রতি বছর এটা বাড়ানো। আমাদের মত রাজ্যের পক্ষে কি রকম কঠিন কাজ প্রথমত হচ্ছে, যেটা মাননীয় সদস্য বলেছেন যে, আমাদের যে টাকা আসে ফিনান্স কমিশন প্রথমত ৫ বছরের জন্য তারা একটা প্রজেক্ট করেন শেয়ার অব্ সেন্ট্রাল টেক্সেস হিসাবে। আমরা কি পাব সারা দেশ কত পাবে এবং তার থেকে রাজ্যগুলোর শেয়ার হিসাবে কত পাবেন প্রতি বছর তারা এটা ফোকাস করেন। ১১ মত ফাইন্যান্স কমিশন এখানে দিয়েছে আমাদের প্রতি বছর কত রেভিনিউ আসবে। এই শেয়ার সেন্ট্রাল ট্যাক্সেস এবং আমাদের রেভিনিউ এইগুলি সব মিলে হয় রেভিনিউ রিজিড। আমাদের টোট্যাল রেভিনিউ কত হবে। তারপরে আমাদের রেভিনিউ একসপেন্ডিটার কি হবে সেগুলি বাজেট তৈরী করার সময় বিচার বিবেচনার মধ্যে আছে। এবং সেইগুলিকে বিচার বিবেচনার মধ্যে রেখে আমাদের কাজ করতে হবে। এখন যেটা হচ্ছে, এখানে মাননীয় সদস্য যেটা বার বার তুলার চেষ্টা করেছেন যে, শেয়ার অব সেন্ট্রাল ট্যাকসেস্ আমরা কি পাচ্ছি। ১১তম ফাইন্যান্স কমিশন আমাদের রাজ্যের জন্য সুপারিশ করেছেন। ২০০০-২০০১ইং সাল এই আর্থিক বছর প্রথম বছর। ফাইন্যান্স কমিশন তারা আমাদের জন্য সুপারিশ করেছিলেন ২৬৩ কোটি টাকা

আমরা পাব। কিন্তু যেটা আমরা পেয়েছি সেটা হলো ২৩৬.২৭ কোটি টাকা। মানে যাহা পাওয়ার কথা ছিল সেটা আমাদের ঘরে আসেনি। ২০০১-০২, ৩০৭ কোটি টাকা পাওয়ার কথা। সেখানে এসেছে মাত্র ২৩২.৫০ কোটি টাকা । ২০০২-০৩, গত যে আর্থিক বছর সেখানে আসার কথা ছিল ৩৫৮ কোটি টাকা কিন্তু এসেছে ২৪৯.৭১ কোটি টাকা। কেন্দ্রে যখন বাজাট করা হয় তখন কেন্দ্রের শেয়ার অব ট্যাকসেস্ থেকে রাজ্যগুলি কত পাবে তখন সেখানে দেওয়া হয়। তাতে কেন্দ্রীয় সরকার যেটা দেখিয়েছেন সেখানে পাব ৪১৭ কোটি টাকা। কেন্দ্রীয় সরকার যে বাজেট করেছেন তাতে বলা হয়েছে সেখানে ৩০০ কোটি টাকা আসবে এবং ২০০৪-০৫ , তারা প্রজেক্ট করেছে। তারা আমাদেরকে বলে দিয়েছে যে যেখানে আমারা শেয়ার অব ট্যাকসেস্ ৪৮৭ কোটি টাকার মত পাওয়ার কথা সেখানে তারা ৩২৩ কোটি টাকার বেশী দেবে না। এটা আমাদেরকে আগাম জানিয়ে দিয়েছে। এটা হচ্ছে এই যে শেয়ার অব সেন্ট্রাল ট্যাকসেস্ যেভাবে কমে যাচ্ছে ফাইন্যান্স কমিশনের কমিটমেন্ট থেকে গভঃ অব ইন্ডিয়া সরে যাচ্ছে। তাতে আর ভাল কি বিকল্প আছে। এখানে মাননীয় সদস্য যেটা বলেছেন রেভিনিউ ব্যাপারে। কমিটি আমাদেরকে বলে দিয়েছে যে তোমার এতটা রেভিনিউ কালেক্শন করতে হবে। সেখানে প্রথম বছরে আমাদের জন্য ছিল ১১৮.৪৪ কোটি টাকা আমাদের কালেক্যান করতে হবে। আমরা গত বছর কালেক্শন করেছি ১২৫.৫৮ কোটি টাকা । ২০০১-০২ . ফাইন্যান্স কমিটি আমাদেরকে বলেছিলেন ১৩৫.১ কোটি টাকা আমরা গত বছর এটি করেছি ১৫৮.৫০ কোটি টাকা। ২০০২-০৩, আমাদেরকে বলা হয়েছে ১৫৫.১ কোটি টাকা রেভিনিউ কালেকশান করার জন্য। সেখানে আপনারা দেখেছেন গত রিভাইজ বাজেটে সেখানে ১৬৯.৯৯ কোটি টাকা এসেছে আমাদের। ২০০৩ এবং ২০০৪ আমাদের বলা হয়েছে ১৭৭.৩৩ কোটি টাকা করতে হবে। আমরা বাজেট এ্যাস্টিমেইট করেছি, এই বছর এটা আমরা পৌঁছাব, ১৮৩.৯৮ কোটি টাকায় । এবং আমাদের জন্য ফিনান্স কমিশন ২০০৪ এবং ২০০৫ সালে স্টেটের রেভিনিউ ইনকামের জন্য যেটা নির্ধারণ করেছেন সেটা হচ্ছে ২০৮.৮৭ কোটি টাকা। আমরা এখনো বাজেট করিনি এবং আগের বছরগুলির রেভিনিউ সবকিছু নির্ভর করে এটা যখন বাজেট করব তখন আমরা এটা বাজেটে দেখার যে আমাদের রেভিনিও কত হবে স্টেট রেভিনিও কত হবে। স্বাভাবিক কারনে রেভিনিউর ইনকামের দিক থেকে ফিনান্স কমিশন যেটা করেনি আমাদের জন্য নির্দ্দিষ্ট করেছিল তার থেকে বেশী রেভিনিও কালেক্শান করতে আমরা সক্ষম হয়েছি। আমরা সেখানে আদায় করতে সক্ষম হয়েছি এবং তার প্রধান কারণ হচ্ছে ইউনিয়ন ফ্রোর রেইট আমরা ইতিমধ্যে চালু করেছি পাওয়ার ইত্যাদিতে বেড়েছে নন্টেস্কে রেভিনিওর মধ্যে, গাড়ীভাড়া বেড়েছে এবং আরো অনেকগুলি ক্ষেত্রে কম বেশী কিছু টেক্সও আমাদের ইতিমধ্যে বসাতে হয়েছে। এইগুলিতো গোপন নেই এই রাজ্যের মানুষ সবাই জানেন। এবং তাদের এই সমস্ত ক্ষেত্রে টেক্স ও দিতে হচ্ছে । সেইজন্য এই রেভিনিউ আমরা এটা বাড়াতে সক্ষম হয়েছি। দ্বিতীয়ত ১১তম ফিনান্স কমিশন যে সুপারিশটা করেন তাদের আওতার মধ্যে পরে সেটা হচ্ছে নন- প্লেন রেভিনিউ এক্সপেনডিচার এবং তাতে হচ্ছে কতগুলি কমিটেড এক্সপেনডিচার যেগুলি থাকে সেইগুলি আমাদের সুপারিশ করে যে কত আমরা পেতে পারি মানে কত খরচ হবে। সেইক্ষেত্রেও আমাদের যা পাওয়া উচিৎ কিন্তু সেখানেও ১১তম ফিনান্স কমিশন আমাদের রাজ্যের প্রতি সুবিচার করেনি। আমি যদি একটা দৃষ্টান্ত দিই তাহলে বোধ হয় বিষয়টা মাননীয় সদস্যদের কাছে আরো বুঝতে সুবিধা হবে। সেই জায়গায় আমরা বলছি কথাছিল পেন্শান সেটা কমিটেড এক্সপেনডিচার ফিনান্স কমিশন তার নবম এবং

দশম ফিনান্স কমিশন অর্থাৎ ১৯৯১-৯৫ ইং পর্যন্ত সেখানে যেটা তারা প্রজেক্ট করেছেন তাতে তারা বলেছেন যা এ্যাস্টিমেইট করা হয়েছিল আগের পাঁচ বছরে তার থেকে ২৬. ৬ শতাংশ বেড়ে গেছে এবং ১৯৯৫ইং থেকে ১৯৯৯ইং পর্যন্ত এটা হচ্ছে দশম ফিনান্স কমিশনের বছর । এই পাঁচ বছরে তারা বলেছেন যখন ১১তম ফিনান্স কমিশন তাদের রিপোর্ট দিচ্ছেন আমাদের পেনশান লাইবেলিস্ আগে যা বলেছিল দশম ফিনান্স কমিশন তার থেকে ২৬.৯ শতাংশ মানে ২৭ শতাংশ পেনশান লাইব্রেলিস বেড়ে গেছে। অথচ সেখানে ১১তম ফিনান্স কমিশন আমাদের জন্য পেন্শান লাইবিলিটি নির্ধারণ করেছেন মাত্র ১০ শতাংশ। এবং এই সবের মধ্যে দেখছেন অনেক কর্মচারী রিটায়ার্ডমেন্টে যাচ্ছেন। পেনশানের এই সুযোগ সুবিধা আরো অনেক বেশী রিটায়ার্ডমেন্ট বেনিফিটস্ এই গুলি আমরা আরো অনেক বেশী বৃদ্ধি করেছি। আগের থেকে অনেক বেশী টাকার আমাদের প্রয়োজন হচ্ছে। যেখানে রাজ্যসরকারের প্রায় এই পেনশান লাইবিলিস্ ফিনান্স কমিশন যেখানে সুপারিশ করেছেন ১০ শতাংশ দরকার এটা প্রায় ৩০ কে ছাড়িয়ে যাবে। এখন পেন্শান লাইবিলিটিস এই টাকাতো আমরা না দিয়ে পারবনা। এটা হলো আমাদের কমিটেড এস্কপেনডিচার। রাজ্যকে বাকী টাকা সংগ্রহ করতে হচ্ছে এই অবস্থার মধ্যে। কোথা থেকে আমরা এই টাকাটা পাব মানে এই টাকাটা কি ভাবে আমরা সংগ্রহ করব। সেইদিক থেকে আমরা এটা বলছি যে নন্প্লেন রেভিনিউ এক্সপেনডিচার যেটা ফিনান্স কমিশনের দিক থেকে আমাদের সুবিচার পাওয়া উচিৎ ছিল কিন্তু আমরা সেইক্ষেত্রে সুবিচার পাইনি। সেই ক্ষেত্রে আমাদের দিক থেকে কার্যকরি করতে গিয়ে আমাদের অসুবিধা হচ্ছে। এখন যে কথাটা আমি বলছিলাম এই যে এই ডিভিলিউশান অব শেয়ার অব্ টেক্সেস্ তাতে অবস্থাটা কি, দশম ফিনান্স কমিশন সেই ক্ষেত্রে একই ঘটনা ঘটিয়েছে। তাতে রাজ্য শেয়ার অব্ সেন্ট্রাল টেক্সেস্ হিসাবে যে টাকা পাওয়ার কথা ছিল দশম ফিনান্স কমিশনে সেখানেও দেখা যাচ্ছে বছরের শেষে ৩২৩. ৫৬ কোটি টাকা আমরা কম পেয়েছি।

তাতে রাজ্য শেয়ার অব সেন্ট্রাল টেক্সস হিসাবে যে টাকাটা পাওয়ার কথা ছিল ১০ ফাইনান্স কমিশনে, সেখানে দেখা যাচ্ছে বছরের শেষে দেখা যাচ্ছে ফিনান্স কমিশন শেয়ার অব সেন্টাল টেকসে যে ডিবোলিশান তারা করে ছিলনে যে অংশটা আমরা পাব তার মধ্যে দেখা যাচ্ছে এই প্রথম তিন বছরে আমরা প্রায় ১৯৪ কোটি টাকা কম পেয়েছি। বাকী দুই বছরে এই চারশ কোটি টাকায় ছাড়িয়ে যাবে । তাহলে এই যে শেয়ার অব সেন্টান টেকসেস হিসাবে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমাদের পাওয়ার কথা সেই টাকা পাচ্ছি না। এটা কি করে আমাদের মত রাজ্য কোথায় থেকে আমরার এবং আরও যেটা হচ্ছে কেন্দ্রীয় সরকার প্রায়র পিয়ড এডজাসমেন্ট বলে একটা স্টীমে আমাদের থেকে টাকা কাটতে শুরু করেছে বি, ডি ,আই , এস। ইনকাম টেকস এর কালেকশান একবার একটু বাড়তি হয়েছিল সেন্ট্রাল গভর্ণমেন্টে । তখন রাজ্যগুলিকে কিছু বাড়াতে টাকা দিয়েছিল সেটা লোন হিসাবে দিয়েছিল। আমরা সেটাকে গ্রহন করেছি। আমাদের রাজ্য প্রায় ৬৩ কোটি টাকার মত পেয়েছে। এখন ঐ টাকা সেন্ট্রাল গভর্ণমেন্টকে ইন্সটলমেন্টে দিয়ে দিতে হবে এবং গত বছর, ২০০২, ইং, এবং ২০03 ইং আর্থিক বছরে আমাদের কাছ থেকে **আর্থিক** বাবদ ২৫ কোটি ৯৩ কোটি টাকা কেটে রেখে দিয়েছে কেন্দ্রীয় সরকার। এইগুলি যখন আমরা **বাজেট করি বা** জেটের মধ্যে কিন্তু এই বিষয়গুলি আমরা সেখানে অন্তর্ভুক্ত করতে পারিনি। এই গুলি **আসে না**। এটা **হল ইলি**ভেন্ট ফাইনান্স কমিশনের দিক থেকে। এই মিডটার্ম ফিসকল চালু রিফর্ম পলিসি **হওয়ার পর কেন্দ্রীয়** সরকার বলছে টার্গেটে পৌছানোর

জন্য তোমাদের কিছু সংস্কার কর্মসূচী নিতে হবে। তারমধ্যে দুটা বিষয়ের উপর তারা গুরুত্ব দিলেন, একটা বিদ্যুতের ক্ষেত্রে যেটা মাননীয় সদস্য উল্লেখ করেছেন যার মধ্যে আমরা ইতি মধ্যে সিগনেচার করেছি, এগ্রিমেন্টে সই করেছি এম ও এর ক্ষেত্রে। আর একটা আর্থিক সংস্কারের ক্ষেত্রে আমরা সেখানে সরাসরি সিগনেচার করেনি কিন্তু কেন্দ্রীয় সরকারের আলাপ- আলোচনা করে আমরা এটা বলেছি এই বিষয়গুলি কার্যকরী করব। যেগুলি আমাদের পক্ষে সম্ভব। সেটা নিয়ে কেন্দ্রীয় সরকারও আমাদের সঙ্গে এক মত হয়েছে। এখন বিদ্যুৎ সংস্কারের ক্ষেত্রে কি দাড়িয়েছে যেটা এখানে মাননীয় সদস্য বলার চেষ্টা করেছেন। এই সংস্কার কর্মসূচীর প্রথম যে কথা হচ্ছে এম ও এতে সই করতে হবে নতুবা সেন্ট্রাল গভর্ণমেন্ট তারা যে এফ ই ডি আর পি একটা স্কীম চালু করেছেন যেখানে উত্তর পূর্বাঞ্চলের রাজ্যগুলির জন্য ৯০ পার্সেন্ট গ্রেন্ট, ১০ পার্সেন্ট লোন হিসাবে বিভিন্ন পাওয়ার সেক্টারে কাজ করার জন্য একটা স্কীম তারা চালু করেছে। তাদের পরিস্কার বক্তব্য হচ্ছে এটাতে সই না করলে পরে আমরা কোন টাকা দেবনা। গত দুই বছর তারা রাজ্যকে কোন টাকা দেননি এই প্রজেক্টে, এই স্কীমে। সর্বশেষে তারা সিদ্ধান্ত করেছে আর্থিক এবং বিদ্যু ক্ষেত্রে তোমরা যদি আমাদের সঙ্গে সই না করে, আমাদেব সঙ্গে চুক্তিতে না আসে, তাহলে সেন্টাল গভর্ণমেন্টে যে ফ্লো আছে এবং যে টাকাটা আসে কেন্দ্রীয় সরকারে কাছে এই সমস্ত টাকা আমরা বন্ধ করে দেব। তার মানে আমরা যে অবস্থার মধ্যে থাকি না থাকি কেন্দ্রীয় সরকার পরিস্কার সিদ্ধান্ত নিয়েছেন আমাদের সই করতে হবে। পঞ্চমবারের মত বামফ্রন্ট সরকারে যখন আমরা এলাম আমরা এত দিন পর্যন্ত কেন্দ্রীয় সরকারের সঙ্গে বুঝেছি এবং এই কথা পরিস্কার বলার চেষ্টা করেছি যে সংস্কার কর্মসূচী আমাদের উপর চাপাতে চাইছেন। এই সংস্কার কর্মসূচী আমাদের মত রাজ্য গ্রহন করে এখানে রূপায়িত করার ক্ষেত্রে আমাদের পক্ষে এটা অসম্ভব ব্যাপার। আমরা এটা পারব না। কিন্তু কেন্দ্রীয় সরকার এই সিদ্ধান্তের মধ্যে এসেছেন আসতে হবে, আমরা যদি না যাই কোন উপায় ছিল না। যদি বলে এটা ভাল করেছি, কি খারাপ করেছি আমরা বলছি আমাদের কোন উপায় ছিল না। কারণ আমাদের যাডক্রেডি ফ্লো সেটা আসে, আমাদের যা রেভিনিট এখন পর্যন্ত আমরা ১৪ থেকে ১৫ ভাগ টোট্যাল যে আমাদের খরচ এর বেশী আমরা কালেকশান করতে পারিনি। বাকী ৮৫ ভাগ টাকা হয় ফাইনান্স কমিশন না হলে প্ল্যানিং কমিশন, না হলে সেন্ট্রাল স্পনসর্ড স্কীম এই বিভিন্ন স্কীমগুলির মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমরা রাজ্যগুলি সংগ্রহ করে থাকি। সেখানে যদি সেন্ট্রাল ফ্লো যদি বন্ধ হয়ে যায় তাহলে রাজ্যের অবস্থা কি হবে। আমি শুধু একটা এক্ষেত্রে বলতে পারি সেলারি হেডে এই আমাদের রাজ্যে রাজ্যে সরকারী যারা কর্মচারী আছেন অফিসার সব মিলিয়ে যারা আছেন। এখন মাসে প্রায় আমাদের ১০০ কোটি টাকা লাগে। এবং ১২ মাসে আমাদের ১২০০ কোটি টাকা লাগে। আমাদের নিজস্ব রেভিনিউ আমরা যদি বলি ৩০০ থেকে ৩৫০ কোটি টাকাব মত। ৩০০ কোটি টাকার বাজেট এই বিধানসভা পাশ করে দিয়েছে। বাকি সব টাকাটা আসে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এবং তারাই বলেছেন এটা বন্ধ করে দেবে। সিগনেচার না করে উপায়টা কি। আমাদের মত রাজ্যের পক্ষে এটা তো আমাদের বাধ্য করেছে। আমাদের কাছে কোন বিকল্প ছিল না যে কেন্দ্রীয় সরকারের সঙ্গে এই জায়গায় একটা আপোষ নীতিতে যাওয়ার জন্য গ্রহন করা ছাড়া । তাতে কি হয়েছে পাওয়ার সেকটারে যেটা আমরা করেছি না বুঝে অনেক কথা বলতে পারবেন হয়তো। কিন্তু অবস্থাটা কি দাঁড়াবে এই রাজ্যে আপনারা। পরিস্কার বলা হয়েছে ১-১০ -২০০১ ইং এর যে টাকাটা বকেয়া আছে কেন্দ্রীয় সরকারের সংস্থাগুলির কাছে সেই টাকা

সিকোডাইজেশনের যাবে। এটা ১৫ বছরে সুদ করলে চলবে। এর পরে যে টাকা আছে বকেয়া এটা আপ-টু ডেট করতে হবে। এখন সি, পি, সি ও গুলি বিল করার পর দুই মাসের মধ্যে টাকা না দিলে পরে আমি যদি বিল পরিস্কার না করি তাহলে এই ভাবে এই সেন্ট্রাল গভর্ণমেন্ট থেকে রিজার্ভ ব্যাঙ্ক অব ইন্ডিয়াকে নির্দেশ দেওয়া আছে যে ঐ টাকা না দিলে পরে রাজ্যের যে টাকা রিলিজ হবে সেই টাকা থেকে এটা কেটে রেখে দিয়ে তুমি বাকি টাকা রিলিজ কর। অথচ এই টাকা যদি না আসে আমাদের এখানে যে কোন সময় কর্মচারীর বেতন বন্ধ হয়ে যেতে পারে, আরো ১০টা ইউনিটের কাজ বন্ধ হয়ে যেতে পারে তাহলে আমরা কোথায় গিয়ে দাঁড়াব, পরিস্থিতিটা কি দাঁড়াবে। এটা শুধু আমাদের ত্রিপুরা রাজ্যের ব্যাপার নয়। সারা ভারতবর্ষের রাজ্যগুলিতে আজকে এন টি এফ, আর, পি এবং পরবর্তী সময় কেন্দ্রীয় সরকারের এই আর্থিক সংস্কার নীতি যেটা আন্ডার দি ডিরেকশান অব ডব্লিউ, টি, ও বিশ্ব বানিজ্য সংস্থা তারাই করাচ্ছেন এবং কেন্দ্রীয় সরকার করছেন এবং সেগুলি রাজ্যগুলির উপর চাপিয়ে দিচ্ছেন। সেটাই আজকে শুধু আমাদের না সমস্ত রাজ্যগুলিকে এই অবস্থার মুখোমুখি এনে দাঁড় করিয়েছে। এই যদি হয় যে কোন সময়ে এখানকার যে আর্থিক ব্যবস্থাপনা আছে রাজ্যে সেটা ভেঙ্গে পড়বে। আর্থিক সংস্কার তো অনিশ্চিত এই ক্ষেত্রে যেখানে মাননীয় সদস্য বার বার বলেছেন রেভিনিউ বাড়ানোর জন্য। আমরা তো যত্নশীল যে রেভিনিউ যাতে বাড়তে পারে কেন্দ্রীয় সরকারের কাছে আমারা আলোচনা করে যেগুলি লিখে দিয়েছি সেগুলি হচ্ছে ইউনিফর্ম প্লোর রেইট আমরা চালু করেছি। ভ্যাট যদি আমাদের সারা দেশে চালু হয় তাহলে আমরা ভ্যাটও চালু করব। যদি একসাইজ ডিউটিতে রেশনাইজ করার কথা বলা হয়েছে আরো কলিক পদ্ধতির কথা বলা হয়েছে সেগুলি যখন হবে হলে পরে আমরা সেগুলি চেষ্টা করব। নাউনটেন্স মেজরের ক্ষেত্রে এই কথা বলা হয়েছে যেটা আপনারা এখানে শুনেছেন। স্বাভাবিক কথা হচ্ছে এই যে কর্মাশিয়ালের দিকে যাওয়া এবং বলছে পি, আর, ই গুলিকে টাকা দিচ্ছে, আমরা কম টাকাই দিচ্ছি ফিনান্স কমিশন কম টাকা দেয়, পঞ্চায়েত ইনস্টিটিউটগুলি এবং নগর পঞ্চায়েত ইনস্টিটিউটগুলিকে। এখন বলছে তাদের জন্য রোলস তৈরী করে দাও তারা নিজেরা যাতে ট্যাক্স আদায় করতে পারে। এবং এই ট্যাক্সটা কিভাবে আদায় করতে হবে সেগুলি নির্দেশ করে দেওয়া আছে। আমরা বলেছি যে ধরনের ট্যাক্সটা প্রস্তাব আসছে সেই ট্যাক্সটা যদি পঞ্চায়েতগুলি বসায়, নগর পঞ্চায়েতগুলি বসায় যেখানে উন্নয়ন যে পর্যায়ের মধ্যে গেলে পরে মানুষের ক্ষমতা থাকে ট্যাক্সটা দেওয়ার মত তাহলে সেখানে সেগুলি ইমপ্রোস করা যায়। আমাদের রাজ্যের মানুষ তো এখনও সেই পর্যায়ের মধ্যে পৌছায়নি। বিলো লোভা লাইন এখানে ১০০ টা লোকের মধ্যে ৬৭ টা মানুষ এখনও দারিদ্র সীমার নীচে বাস করে। আমরা কোথায় ট্যাক্স বসার কার উপরে ট্যাক্স বসাব। সেই সমস্ত দিক থেকে বলা হচ্ছে যে সেগুলি করতে হবে কোথা থেকে আসবে না আসবে এইগুলি তাদের চিন্তার বিষয় না বাস ফেয়ার বাড়াতে হবে। এই তো আপনারা প্রশ্ন এনেছেন ৩৫ পারসেন্ট পাওয়াস ফি, ডি ভাড়া হবে না কেন। কিন্তু এমনই তো এখন যেটাতে সই করেছি তাতে কি বলা হয়েছে স্টেট রেগুলেটরি কমিশন করতে হবে। এবং স্টেট রেগুলেটরি কমিশন যা সুপারিশ করবে এক্সপেনডিচার এবং ইনকাম এটাকে শূন্যে আনতে হবে। এবং এটাকে শূনে আনতে গিয়ে বিদ্যুতের দাম যা ঠিক করলে পরে ঐ এক্সপেনডিচার এবং ইনকাম শূন্যতে আসবে সেটাই তারা ঠিক করে দেবেন স্টেট রেগুলেটরি কমিশন। ৩৫ ভাগ বাড়ানোর পরে আজকে যেখানে ধরুন মিনিমাম রেইট বিদ্যুতে ১ টাকা ৫০ আসছে আমি এটা বলতে পারি বা এটা আন্দাজ করে নেওয়া যেতে পারে এটা ১ টাকা ৫০

থাকবে না মিনিমাম রেইট। স্টেট রেগুলেটরি যখন হবে তখন প্রতি ইউনিটের দাম ৩.৫০ থেকে ৪-০০ টাকা যেটা আপনারা দেখেছেন ভারতবর্ষের অন্য রাজ্যগুলির মধ্যে এর মধ্যে হয়েছে। অন্ধ্রপ্রদেশে স্টেট রেগুলেটরি কমিশন তারা প্রতি ইউনিটের দাম নির্ধারণ করেছিল ৭.৫০ টাকা। চন্দ্রবাবু নাইডোর সরকার বলেছেন প্রতি ইউনিটে আমি ২. ০০ টাকা করে আমি সাবসিটি দেব। এই ৫.৫০ টাকার জন্য ডেকেছেন জনগণের প্রতিবাদ। মানুষকে গুলির সামনে জীবন দিতে হয়েছে। আর এখানে যদি ৩.৫০ টাকা প্রতি ইউনিটের দাম হয় স্টেট রেগুলেটরি কমিশন হওয়ার পর কয়জন বিদ্যুৎ গ্রাহক থাকবে। গরীব মানুষ জুমিয়ার ঘরের বি. বি. এল হোক, কুটির জ্যোতির নামে হোক যাদের কাছে বিদ্যুৎ গ্রাহক থাকবে। যারা অল্প পয়সার মালিক, কম দামে কিছু বিদ্যুৎ পাচ্ছেন তারা কি বিদ্যুৎ রাখতে পারবেন তাদের ঘরে । সংস্কার মানে কি যাদের পয়সা আছে পয়সা দিতে পারবে। টাকা যাদের আছে তারাই সব যুযোগ সুবিধা ভোগ করবে। বাকিরা এই সব সুযোগ সুবিধা থেকে বাদ যাবে আমরা দেখেছি এটার ব্যাপারে যদি কেন্দ্রীয় সরকার এই যে আর্থিক সংস্কার নীতির নামে যেগুলো রাজ্যের উপর চাপিয়ে দিয়েছে এটাকে যদি প্রত্যাহার করে না নেয় রাজ্যগুলো বাঁচার অন্য কোন পথ নেই বা বাঁচার অন্য কোন পথ থাকবে না। এখানে আপনি বলেছেন ঋণ সম্পর্কে হ্যাঁ, আমাদের তিন হাজার কোটি টাকার মত ঋণ নিতে হয়েছে। এই সব মিটাতে গিয়ে আমাদের ঋণ গ্রহণ করা ছাড়া আমাদের কোন উপায় ছিল না। পি. ডব্লুউ. ডি ইনফাবস্ট্রাকচার করার জন্য ঋণ নিয়েছি এটাতো গোপন নেই, বাজেটের মধ্যে রেখে পাস করে এগুলো ঋণ আমরা গ্রহন করেছি। আমি বলেছি প্রায় ৩.৭৫ কোটি টাকার মত **সুদ এবং ইনস্টলমেন্ট** আমাদের বছরে দিতে হয়। এটা একটা বিরাট বুঝা । আমরা চেষ্টা করছি এই বাজেটের মধ্যে দেখেছেন এই ঋণ কত কমানো যায়। কেন্দ্রীয় সরকারের কাছে আমরা এটা ধরেছি ঋণের এই বুঝাটা আমরা কমিয়ে আনব। একটা ফরমুলা তৈরী হয়েছে গত বছরে আমরা বাজেট করতে গিয়ে প্রায় ৫৩৮ কোটি টাকা ঋণ করেছিলাম এবার আমরা সেই ঋণ নিয়েছি মাত্র প্রায় ৪৩২ কোটি টাকা। এবং আমাদের চেষ্টা হচ্ছে ক্রমশ এই ঋণের পরিমান কমিয়ে আনা। যাতে রাজ্যেকে গেপ-গ্র্যান্ট- এর মধ্যে পরতে না হয়। যাতে রাজ্যকে বাচানো যায় আমরা সেই ধরনের সিদ্ধান্ত নিয়েছি। আমরা বলেছি যে আমরা এক সময়ে ঋণ গ্রহণ করেছিলাম সেই ঋণের পার্সেন্ট হচ্ছে শতকরা ১৪ শতাংশ, ১৬ শতাংশ এবং ১৩ শতাংশ। অথচ এখন সুদের হার কমিয়ে আনছে। এবং কেন্দ্রীয় সরকার এটা রাজী হয়েছে যে উচু হারে যে ঋণ। গুলো আছে এগুলোকে সুদ করার জন্য । এখন কম সুদে যে সমস্ত ঋণ দিচ্ছে সেখান থেকে যাতে বেশী টাকা পেতে পারে। উচু হারে সুদগুলো যাতে সুদ করতে পারি গ্রেপ- সোয়াপ একটা স্কীম চালু করেছে। আমরা কেন্দ্রীয় সরকারকে বলেছি আমাদেরকে বেশী টাকা দাও। যাতে আমরা উচ্চ ঋণের হাতে যাতে নিজেকে মুক্ত রাখতে পারি। কিন্তু কেন্দ্রীয় সরকার থেকে যে সাড়া আসা উচিৎ এই ঋণ গুলো যাতে কম সুদে আনতে পারি আমরা কিন্তু সেই ধরনের সাড়া কেন্দ্রীয় সরকার থেকে পাচ্ছি না। আমরা পুলিশের ক্ষেত্রে বলেছি এবং এটাতো কোন উপায় নেই ইনসারজেনসি স্টেট গুলিতে কত খরচ হবে, এটাকি বেধে দেওয়া যায়? আপনারা যে অমরেন্দ্র নগরের ব্যাপারে সমালোচনা করেছেন একটা গাড়িতে সিকিউরিটি পোরসান আছে এবং একটা গাড়ীতে অনেকগুলো থাকে কিন্তু অনেকগুলো গাড়ী থাকলে তারা আলাদা আলাদাভাবে থাকতে পারত। সেখানে বলা হয়েছে অন্ততঃ এই ক্যাম্পগুলোর মধ্যে তিন করে গাড়ি দিতে হবে। তখন সেখানে কি গাড়ি না দিয়ে পাড়া যাবে? তারা তো এখন আধুনিক ধরনের যন্ত্র ইউজ করছে। রকেট লঞ্চার

ইউজ করছে। মাইন পাতছে। তারা যে ধরনের অস্ত্র ইউজ করছে আমরা কি পুলিশকে সেই ধরনের অস্ত্র দিতে পারছি? আমরা কি করতে পেরেছি থ্রি, নট, থ্রি পরিবর্তে এস এল আর দিতে পেরেছি। যে স্কীম এখন আছে ফিফটি ফিফটি শেয়ার মডারনাইজ না এনে কোন উপায় আছে সেখানে খচর আমাদের বাড়াতে হবে। দ্বিতীয়ত, এই যে জুটমিলগুলো আছে খুব ভাল কথা কেন্দ্রীয় সরকার চাইছে এগুলে বিক্রি করে দিন বা বন্ধ করে দিন। আমরা এখানে একটা সরকার আমরা তো এই ধরনের সিদ্ধান্ত নিতে পারছি না। পি. এ. সি এর ক্ষেত্রে এক্সপেনডিচার এবং রিসিট্ এর যে কথা বলা হয়েছে, আমাদের এই রকম ষোলটা আইটেম্ আছে। আমরা সরকার থেকে বেতন না দিলে কালকে বেতন বন্ধ হয়ে যাবে। কেন্দ্রীয সরকারের এই কর্মসূচী মেনে এখানে দশ হাজার শ্রমিক কর্মচারী আছেন যারা রেগুলার স্কেল পান বা অন্যান্য সুযোগ সুবিধা পান। এছাড়াও কয়েক হাজার লোক আছেন এই কাজের সঙ্গে জড়িত, কেন্দ্রীয় সরকারের এই কর্মসূচী যদি মানতে হয় তাহলে দশ হাজার পরিবার যাদের খাওয়ার ব্যবস্থা আছে কালকে তাকে অনাহারে মৃত্যু পথে ঠেলে দেওয়া, আমরা রাজ্য সরকার করতে পারি না।

**শ্রী সুদীপ রায়বর্মণ** ঃ- এই ৫ বছরে হোম ডিপার্টমেণ্টে আপনারা ৬০ কোটি টাকা থেকে ৩০০ কোটি টাকা বরাদ্দ করেছেন কিন্তু বিনিময়ে কি সাফল্য অর্জন করেছেন আপনারা ?

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- বাজেটে যখন আলোচনা করেছেন তখন তো আপনারা বলেছেন। এই বিধানসভায় বাজেট পাশ করে দিয়েছেন, এটা ঠিক ৪র্থ বামফ্রন্ট সরকার যখন আসে ১ম বাজেট ৭৫ কোটি টাকা ছিল আজকে সেটা ২৪০ কোটি টাকা হয়েছে এবং সেখানে তো আপনারা আলোচনা করেছেন এবং পাশ করে দিয়েছেন। নিরাপত্তার প্রশ্নে আপনি যখন দরখাস্তটা পাঠান যে আমি ঐ জায়গায় যাব আমরা এসকর্ট না দিয়ে পারি?

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা ) ঃ- পয়েন্ট অব্ অর্ডার স্যার, উনি বলছেন না দিয়ে পারছি না, অশোক দেববর্মা, উনি গোলাঘাটি থেকে নির্বাচিত , এই রকম একটা নয়, এক দুই তিন চার পাঁচ ছয় সাত আট দশ এই রকম রবীন্দ্র বাবু থেকে শুরু করে প্রত্যেকটি সদস্যের ফোর্স দিচ্ছেন না আপনারা। হাউসে আপনারা উল্টোপাল্টো বলবেন না যা বলবেন সঠিক বলবেন।

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- পুলিশ দেব না এই কথা কখনো বলিনি, হয়ত যে সময় যাচ্ছেন সেই সময় হয়ত দিতে পারছি না কিন্তু পরে দিচ্ছি, কিন্তু পান না একথা বললে তো এটা অসত্য পরিবেশন হবে। সরকারী নীতি ঘোষণা করেছেন এটা প্রত্যাহার করে নেওয়া হউক এবং মাননীয় সদস্য সুদীপ রায় বর্মণ এটা তুলেছেন, তিনি তো খুব কায়দা করে দিল্লিকে খুশি করার জন্য এটা তুলেছেন। তলে তলে যদি যোগাযোগ থাকে তো বলার কিছু নেই। সুতরাং এই জায়গায় আমি বলব এটাকে প্রত্যাহার করু এবং মাননীয় সদস্য সুধন দাস এই প্রস্তাবটা এনেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি, ধন্যবাদ।

**মিঃ স্পীকার** ঃ- আমি মাননীয় সদস্য শ্রী সুদীপ রায় বর্মণ কর্তৃক আনীত প্রস্তাবটি ভোটে দিচ্ছি, এবং সর্বশেষে মুল রেজিমলিউ শানটি ভোটে দেব সংশোধিত প্রস্তাবটি হলো, সাবাস্টিটিউট্ দ্যা ওয়ার্ড নীতি বাই প্রবনতা ইন দ্যা ফোরথ্ লাইম্ এড্ দ্যা ফলোয়িং সেনটেনসেস্ ইন দি সিক্সথ্।

**শ্রী রতনলাল নাথ** ঃ- (বিরোধী দলনেতা) ঃ- এমেন্ডমেন্ট পজিশানে যেটা এটা কি মাননীয় সদস্য ডিজ্ এগ্রি করছেন।

**মিঃ স্পীকার ঃ**- আমি এখন একটি সংশোধনী ভোটে দিচ্ছি সেটি হল রাজ্য সরকার নিজস্ব সম্পদ সংগ্রহ বৃদ্ধি করা সহ অনাবশ্যাক ব্যয় কমাতে ত্রিপুরা সরকার প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করুক,

(সংশোধনীয় প্রস্তাবটি সভা কর্তৃক বাতিল করা হল)

**মিঃ স্পীকার ঃ**- এখন আমি মাননীয় শ্রী দাস কর্তৃক উৎথাপিত রেজোলোশনটি ভোটে দিচ্ছি, রেজোলোশনটি হল মিত্রা পে স্কেলে রিফর্মস নামে ত্রিপুরার মত পশ্চাৎপদ রাজ্যগুলিকে অর্থনৈতিক সমস্যায় ফেলে দেওয়ায় নীতি পরিবর্তন করতে ত্রিপুরা বিধানসভা কেন্দ্রীয় সরকার নিকট অনুরোধ জানাচ্ছে।

(রেজোলোশনটি সভা কর্তৃক গৃহীত হল)

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা ) ঃ- স্যার, আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে এবাউট ফিসকেল পলিসি যেটা মেমোওয়ে হয়ে গেছে এটাকে যেন আপনার মাধ্যমে হাউসের প্রত্যেক সদস্যদের এই কপিটা প্লেজ করা হয়। এটাতে কোন কোন কাগজ এ সই করেছে এবং কি আছে লাভ লোকসান হবে কিনা রাজ্যের। কাজেই এটা যেন প্লেজ করে।

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- মাননীয় বিরোধী সদস্য যেটা বলেছেন এটা এই বিধানসভা চলাকালিন আমরা দিয়ে দেব। রাজ্যে সরকারের টাকা খরচ কমানোর ব্যাপারে কেন্দ্রীয় সরকার যে সিদ্ধান্তগুলি নিয়েছে তার উপর। আর পাওয়ার ডিপার্টমেন্টের বিষয়টা আমি বলতে পারবনা । আমি পাওয়ার মিনিষ্টারকে অনুরোধ করবো যেটা কেন্দ্রীয় সরকারের সঙ্গে এমাউন্টে সই হয়েছে তার একটি কপি যেন দিয়ে দেন। অর্থ দপ্তরের যেগুলি নিয়ে সই হয়েছে তা আমি দিয়ে দেব ।

**মিঃ স্পীকার ঃ** আমি এখন মাননীয় বিরোধী দল নেতার দৃষ্টি আকর্ষণ করে বলছি। আমরা যাদেরকে রেটিফিকেশন কপি পোষ্ট অফিস এর মাধ্যমে দিয়েছি তার কপি অনেকে রিসিপ করেছেন এবং মাননীয় সুদীপবাবুর ও রতনবাবুর পক্ষে কে রিসিপ করেছেন আমি এখন মাননীয় বিরোধী দল নেতার কাছে দৃষ্টি আর্কযণে নিচ্ছি। আমি এখন মাননীয় সদস্য সুদীপ রায় বর্মণকে অনুরোধ করছি সভায় রেজোলোশনটি উৎথাপনের করার জন্য।

## PRIVATE MEMBERS RESOLUTION- Negatived

**শ্রী সুদীপ রায়বর্মণ ঃ**- মাননীয় স্পীকার স্যার, আমার প্রাইভেট মেম্বার রেজোলোশনের বিষয় বস্তু হচ্ছে, আগরতলা বিমান বন্দরটি রাজ্যের প্রথম মুখ্যমন্ত্রী প্রয়াত শচীন্দ্রলাল সিংহের স্মৃতিতে নামাকরণ করার জন্য কেন্দ্রীয় সরকারের অসামরিক বিমান পরিবহন মন্ত্রী প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহন করুন।

**মিঃ স্পীকার ঃ**- মানীয় সদস্য অনিমেষ বাবু যে এমেন্ডমেন্টটি এনেছেন এখানে আপনি নিগেট করেছেন তা এসপার রোলসে আমি গ্রহন করতে পারিনা। এই আলোচনায়।

**শ্রী সুদীপ রায়বর্মণ ঃ**- আমি সংক্ষেপে এই প্রাইভেট মেম্বার রেজোলেশনটির আলোচনা শেষ করবো। আমার মনে হয় এখানে বিরোধি করার কোন প্রশ্ন উঠেনা কারোর। কারণ ইতিমধ্যে আমরা দেখেছি বিভিন্ন স্টেটে যে বিমান বন্দরগুলি আছে তাদের নামকরণ হবে এটা খবরের কাগজে আমরা দেখেতে পাই। এই রাজ্যের বিভিন্ন ইনস্টিটিডশন, কলেজ, ব্রিজ, রাস্তা, হাসপাতাল সম্মানিতদের উদ্দেশ্যে (যেমন বীরেন দত্ত সেতু আছে), দশরথ দেববর্মা স্মৃতির উদ্দেশ্যে খোয়াই কলেজ আছে, ৭৯ টিলার দশরথ ভবন আছে

ইনস্টিটিউশন ব্রিজ ইত্যাদি আছে। আরও আছে মহারাজ বীর বিক্রম কলেজ শচীন দেববর্মা সেতু আছে। কিন্তু অতি দুঃখের সঙ্গে আমরা লক্ষ্য করছি রাজ্যের প্রথম শচীন্দ্র লাল সিংহ, প্রাক্তন মুখ্যমন্ত্রী রাধীকা -র রঞ্জন গুপ্ত এদের স্মৃতির উদ্দেশ্যে সম্মান জানানোর লক্ষ্যে এই সরকার কোন রকম পদক্ষেপ নিচ্ছেনা। আমি মুখ্যমন্ত্রী আমি প্রয়াত মুখ্যমন্ত্রী দশরথ দেবকে সম্মান জানাই কিন্তু সম্মান জানানোর মানে এটা নয় যে উনার নামে বিভিন্ন জায়গায় দশরথ স্পোর্টর্স কমপ্লেক্স দশরথ দেবের নামে ব্রীজ, দশরথ দেবের নামে খোয়াই কলেজ, বিভিন্ন ইনস্টিটিউট, রাস্তা ব্রীজ ইত্যাদি একজনের নামে হবে। উনার নিশ্চয়ই এই রাজ্যের মধ্যে বিরাট অবদান আছে এটা অস্বীকার করার ক্ষমতা কারুর নেই। কিন্তু আরও এই রকম অনেক আছেন যাদের স্মৃতির উদ্দেশ্যে মিনিমাম রেসপেক্ট আমাদের দেখানো উচিত। এই রকম একজন হচ্ছেন আমাদের এই রাজ্যের প্রথম মুখ্যমন্ত্রী যিনি এই রাজ্যের রূপকার বলা চলে শচীলাল সিংহের। আমি এই প্রাইভেট রিজলিউশানটি এনেছি এই কারণে বিভিন্ন বিমানবন্দরের নামকরণ চেইঞ্চ করবে, বিভিন্ন জায়গায় নূতন করে নাম করণ করা হবে তাই আগরতলার বিমান বন্দরটি যাতে প্রাক্তন প্রথম মুখ্যমন্ত্রী শচীন্দ্রলাল সিংহের-এর নামে নাম করণকরা হয়। কারণ আমাদের রাজ্যের প্রথম মুখ্যমন্ত্রী শচীন্দ্রলাল সিংহের নামে কোন কিছুই নেই। কিন্তু আমাদের পার্শ্ববর্তী রাজ্যে আসাম ওখানকার বিমানবন্দরটি ঐ রাজ্যের প্রথম মুখ্যমন্ত্রীর স্মৃতির উদ্দেশ্যে নামকরণ করা হয়েছে। এটা দেখে অনুপ্রেরনা পেয়ে আমি ভাবলাম সত্যিই তো এটা লজ্জাস্কর ব্যাপার আমাদের ত্রিপুরা বাসীর কাছে যে, আমাদের রাজ্যের প্রথম মুখ্যমন্ত্রী যিনি এই রাজ্যের জন্য বহু দৃষ্টান্ত মূলক এবং উন্নয়নমূলক কাজ করে গেছেন। আমি ভাবলাম প্রয়াত রাজ্যের প্রথম মুখ্যমন্ত্রী শচীন্দ্রলাল সিংহের স্মৃতির উদ্দেশ্যে উনার নামে বিমানবন্দরের নামকরণ করা হবে এই লক্ষ্যেই আমি এই রিজলিউশানটা এনেছি। আমি বিশ্বাস করি কারোর এখানে দ্বি-মত পোষণ করার কোন কারণ নেই। আমি সরকারের কাছে অনুরোধ রাখব আমাদের রাজ্যের প্রাক্তন মুখ্যমন্ত্রী প্রফুল্ল চন্দ্র দাস, প্রাক্তন মুখ্যমন্ত্রী রাধিকা রঞ্জন গুপ্ত, সুখময় সেন উনাদের স্মৃতির উদ্দেশ্যে কিছু কিছু রাস্তা, হাট, ব্রীজ এর নামকরণ করা হয়। আমি আশা করি এই হাউসের সবাই এই প্রস্তাবকে সমর্থন করবেন এবং এটাই হবে সঠিক রেসপেক্ট করার জায়গা। এখানে কোন রকম বাগ বিতন্ডা না করে সবাই এক সঙ্গে এই রাজ্যের প্রথম মুখ্যমন্ত্রীর সম্মানার্থে আমরা আন এনিমাসলি এই রিজলিউশানটা পাশ করতে পারব তার জন্য অনুরোধ রাখছি। এই কথাগুলি বলে সবাইকে নমস্কার জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য শ্রী অনিমেষ দেববর্মা।

**শ্রী অনিমেষ দেববর্মা ঃ-** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের বিরোধি পক্ষ থেকে যে প্রাইভেট মেম্বারস্ রিজলিউশান এনেছেন, তার বিরোধীতা করছিনা ঠিকই, কিন্তু এখানটায় আমরা একটা অনুরোধ রাখব যে, শচীন্দ্র লাল সিংহের আমলে এই ত্রিপুরা রাজ্যের বিভিন্ন ইঞ্জিনিয়ারিং কলেজ, পলিটেকনিক কলেজ উনি করে গেছেন, বিভিন্ন রাস্তাঘাট উনার আমলে হয়েছে, আমাদের সবার জানা আছে। কিন্তু এই আগরতলা বিমানবন্দরের এর সাথে ত্রিপুরার ইতিহাস জড়িত। যেহেতু এই বিমানবন্দবটি মহারাজা বীরবিক্রম কিশোর মানিক্য বাহাদুরের আমলে হয়েছিল, সেই ইতিহাস মনে রেখে আমরা আজকে একটা অ্যামেন্ডমেন্টের জন্য লিখেছিলাম স্পীকারের কাছে। কিন্তু সেটা টোট্যালি চেইঞ্জ হয়ে যাওয়াতে উনি আমাকে এলাউ করলেন না। বলতে হয় এখানে যে কোন প্রতিষ্ঠানের নামাকরণের পেছনে আমরা হিস্টোরিক্যাল ব্যাকগ্রাউন্ড দেখি। আমাদের

এখানকার রাজ পরিবারের যে মর্যাদা, যে মূল্যায়ন, সেটা ত্রিপুরার বুক থেকে ধীরে ধীরে মুছে যাচ্ছে। রাজার আমলে যে সমস্ত মন্দির, সেই মন্দিরগুলিকে কারা চালায় তার খবর আমাদের কাছে নেই। সেগুলি রমরমা প্রতিষ্ঠানে পরিনত হয়েছে। এছাড়া আরও বলতে হয়, বিভিন্ন রাজ্যে রাজস্থান, গুজরাট, মধ্যপ্রদেশের বিভিন্ন জায়গায় ছোট ছোট রাজারা ছিলেন, তাঁদের একটা পরিচিতি আছে এবং সেই নাম এবং পরিচিতিকে কাজে লাগিয়ে কিভাবে ট্যুরিজমকে আরও উন্নত করা যায় সেটাই লক্ষ্য। আমি মনে করি, একটা বিমানবন্দর সাংঘাতিক একটা জিনিস। সেটা আপনার বিভিন্ন বইপত্র, বিভিন্ন জায়গায়, বিশেষ করে ট্যুরিজমের ক্ষেত্রে সেই নামগুলি আসবে। অবশ্যই আগরতলা বিনানবন্দরের নামাকরণ করা উচিত। আমি মনে করি এটাকে মহারাজা বীরবিক্রম কিশোর মানিক্য বাহাদুরের নামটা রাখলে এটা ঐতিহ্যপূর্ণ হবে এবং খুবই যুক্তিপূর্ণ হবে বলে আমি মনে করি। ত্রিপুরার বিশেষ করে বয়স্ক মানুষ, বাঙালী এবং উপজাতি সম্প্রদায়ের মানুষই এটা একটা সেন্টিমেন্টাল ব্যাপার বলে মনে করবে। রাজার আমালের জিনিসগুলি উজ্জ্বল থাকুক, সেগুলি আরো সংরক্ষিত হোক এটা আমরা সবাই চাই। সেখানে আমি এটাই অনুরোধ রাখব যে, শচীন্দ্র লাল সিংহের নাম যদি রাখতে হয়, তাহলে যেমন দশরথ বাবুর জন্য বিভিন্ন কলেজের নাম, রাস্তাঘাটের নাম রাখা হয়েছে, ঠিক একইভাবে যদি ইঞ্জিনিয়ারিং কলেজটা উনার নামে হয়ে যায় তাহলে ভাল। তবে এই আগরতলা বিমানবন্দরের ক্ষেত্রে আমরা মহারাজা বীরবিক্রম কিশোর মানিক্য বাহাদুরের নাম দিলে ভাল হবে বলে আমি মনে করি। ধন্যবাদ।

**মিঃ স্পীকার** ঃ- আমি এখন ভারপ্রাপ্ত মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি এই ব্যাপারে আলোচনা করার জন্য।

**শ্রী অনিল সরকার** (ভারপ্রাপ্ত মুখ্যমন্ত্রী ) ঃ- মাননীয় স্পীকার স্যার, যে কোন রাজ্যের বা যে কোন স্থানে নামকরণের পক্ষে যে কোন নাগরিক বা দায়িত্বপূর্ণ জনপ্রতিনিধিরা প্রস্তাব করতেই পারে। নিশ্চয়ই একটা ঐতিহাসিক, সামাজিক, পারিপার্শ্বিক ব্যাকগ্রাউন্ড নিয়ে। বিশেষতঃ যারা প্রয়াত হন তাদের স্মৃতিকে ধরে রাখার জন্য এই ধরনের প্রস্তাব হয়। আজকে বিমানবন্দরের সেই নামকরণের জন্য বিরোধী দলের সদস্য দুইজন দুটো প্রস্তাব দিয়েছেন। একটি প্রয়াত প্রাক্তন মুখ্যমন্ত্রী শচীন্দ্রলাল সিংহের নামে আর একজন প্রয়াত এই রাজ্যের সেই রাজা বীরবিক্রম কিশোর মানিক্য বাহাদুরের নামে। আমরা শাসক দল হিসাবে, এ ধরনের নামকরণের ব্যাপারে আজকে এখুনি প্রস্তুত নই, আমরা ভাবছিওনা এক্ষুনি। ত্রিপুরার জন্য বীরবিক্রমের অবদান কম কথা নয় এবং ত্রিপুরার গণতান্ত্রিক আন্দোলনের জন্য শচীন্দ্রলাল সিংহের ভূমিকাও কম নয় এবং সেই গণতন্ত্রকে আরও একধাপ এগিয়ে নিয়ে জনগণের গণতন্ত্রের প্রতিষ্ঠা করার ক্ষেত্রে দশরথ দেবের ভূমিকাও কম নয়। একসঙ্গে চারটি নাম প্রবাদ পুরুষের মত আলোচিত হয়েছে সুখময় সেন, শচীন্দ্রলাল সিংহ বীরেন দত্ত ও দশরথ দেব। সেটাকে প্রত্যেকে যার যার আবেগ মত শ্রদ্ধা মত এই প্রস্তাব রাখতেই পারেন, আমরা এখনই এই ধরনের নামাকরণে প্রস্তুত না, তাই আমরা মনে করি আগরতলা বিমানবন্দরের নাম এখন যে ভাবে আছে সেভাবেই থাকুক, এই আমার বক্তব্য।

**মিঃ স্পীকার** ঃ- তাহলে একটা সিদ্ধান্তে না গেলে তো আমাকে ভোটে যেতেই হয়।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধীদল নেতা) ঃ- স্যার, উনি যদি বলতেন যে, ব্যাপারটা আমরা বিবেচনা করছি

দেন ইউ মে কনসিডার দিস মেটার। একজন ভারপ্রাপ্ত মন্ত্রী যদি একথাও না বলেন তাহলে তো ভোটে যেতেই হবে, উপায় নেই।

**শ্রী সুদীপ রায়বর্মণ ঃ-** এখানে একটা নামের জন্য রিজিলিউশান এবং এটা আমি মুভ করেছি একটা নাম নিয়ে। এই ব্যাপারে আমি খুব দুঃখ পেয়েছি, এই ব্যাপারে দ্বিমত পোষণ করবে অমুক, থেকে অমুকের অমুক থেকে অমুক বেটার। মাপকাঠি কিছু না। দশরথ দেববর্মা, মোস্ট রেসপেক্টেড লিডার আই রেসপেক্ট। তো মহারাজা বীর বিক্রম ওনার নামে আছে, দশরথ দেব ওনার নামে আছে, বীরেন দত্ত ওনার নামে আছে, শচীন দেববর্মার নামে আছে, শুধু শচীন্দ্র লালসিংহের নামে বলে বলেছি এবং রাজ্যের প্রথম মুখ্যমন্ত্রী হিসাবে ও গণতান্ত্রিক আন্দোলনের কর্নধার হিসাবে আমি ওনার নাম প্রস্তাব করেছিলাম আগরতলা বিমানবন্দরকে ওনার নামে নামকরণ করার জন্য। তো এখানে আমরা শাসক দল কোন সিদ্ধান্তে পৌঁছাতে পারিনি এই কথাগুলি আমি কি বলব, সন্মান জানানো হচ্ছে মেইন জিনিষ। আমরা তোমরা কোন কিছু নেই, এটা হচ্ছে টু গিভ রেসপেক্ট টু ওয়ান লিডার এবং এটা হতে মন থেকে যদি অন্তর থেকে রেসপেক্ট না আসে প্লীজ আপনারা নাকচ করে দেবেন। কিন্তু আমি যেহেতু একটা প্রস্তাব এনেছি, এই প্রস্তাবটা আপনি হাউসের সামনে দিন, আমি বিশ্বাস করি প্রত্যেক দলের যারা আছেন তারা শচীন্দ্রলাল সিংহের অবদান কেউ ভুলতে পারবেন না এবং যথাযোগ্য মর্যাদার সহিত ওনাকে স্মরন করবে এবং ওনার এই নামকরনের প্রস্তাবকে সমর্থণ করবেন।

মিঃ স্পীকার স্যার, আপনি আমার রিজিলিউশানটি ভোটে দিতে পারেন। ধন্যবাদ।

**মিঃ স্পীকার ঃ** এখন আমি মাননীয় সদস্য শ্রী রায়বর্মণ মহোদয় কর্তৃক উৎথাপিত রিজিলিউশানটি ভোটে দিচ্ছি। রিজিউলিউশানটি হলো ঃ "আগরতলা বিনামবন্দরটি রাজ্যের প্রথম মুখ্যমন্ত্রী প্রয়াত শচীন্দ্রলাল সিংহের স্মৃতিতে নামাকরণ করার জন্য কেন্দ্রীয় সরকারের অসামরিক বিমান পরিবহন মন্ত্রী প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহন করুক।

(অতএব, রিজিলিউশানটি সভা কর্তৃক বাতিল হলো)

**মিঃ স্পীকার ঃ** এখন সময় আর ১৫ মিনিট আছে, মাননীয় বিরোধি দলনেতা একটা মোশন মুভ করবেন ৪টার সময়, কাজেই আলোচনা যতটুকু হয় তার পর বাকীগুলি টারমিনেশণ করে দেব।

এখন আমি মাননীয় সদস্য শ্রী প্রশান্ত দেববর্মা মহোদয়কে অনুরোধ করছি উনার রিজিলিজশানটি সভায় উৎথাপন ও আলোচনা করার জন্য।

**শ্রী প্রশান্ত দেববর্মা ঃ** মিঃ স্পীকার স্যার, আমার রিজলিউশানটি সভায় উৎথাপন করছি। রিজলিউশানটি হলো ঃ

" ত্রিপুরা বাংলাদেশের মধ্যে সীমান্ত বাণিজ্য চালু করতে ত্রিপুরা বিধানসভা ভারত সরকারের নিকট আবেদন জানাচ্ছে। "

মিঃ স্পীকার স্যার, আমার এই প্রাইভেট মেম্বার্স রিজলিউশানটির মূল দৃষ্টিভঙ্গি হলো এই আমাদের ত্রিপুরায় উৎপাদিত বিভিন্ন ধরনের কৃষিজ পণ্য বিশেষ করে কাঁঠাল লেবু, পান, এই সব কৃষিজ পণ্য বাংলাদেশে প্রচন্ড চাহিদা রয়েছে। বর্তমানে এইগুলি চোরা গুপ্তা পথে সব সময়েই বাংলাদেশে যাচ্ছে। কিন্তু এটা যদি বৈধ পথে অর্থাৎ আর্ন্তজাতিক সীমান্ত দিয়ে বাণিজ্য করার জন্য ভারত সরকারের এবং বাংলাদেশ সরকারের

অনুমোদন পাওয়া যায় তাহলে এই ত্রিপুরা রাজ্যে বিশেষ করে যারা এই সব কৃষিজাত পণ্য উৎপাদন করেন তারা লাভবান হবেন। এবং এই বাণিজ্য থেকে যে শুল্ক আদায় হবে তাতে ত্রিপুরা সরকারেরও অনেক লাভ হবে। এই জন্য আমি এই প্রস্তাবটা রাখছি।

এছাড়া অন্ধ্রপ্রদেশ থেকে যে সমস্ত মাছ আসামের মধ্যে দিয়ে ত্রিপুরা রাজ্যে আসছে সেই মাছের উপর আসাম সরকার কি একটা ট্যাক্স ১০ পার্সেন্ট এর মত বসিয়ে দেওয়ায় আমাদের অনেক ক্ষতি হচ্ছে। আজকে যদি এই মাছ অন্ধ্র থেকে কোলকাতা হয়ে বাংলাদেশের মধ্যে দিয়ে আন্তর্জাতিক সীমান্ত দিয়ে আসতো ত্রিপুরাতে তাহলে আসামের এই ট্যাক্স আমাদের ব্যবসায়ীদের দিতে হতো না এবং মাছের দামও অনেক কম হতো এবং ব্যবসায়ীরাও ত্রিপুরার মানুষ অনেক লাভবান হতে পারতেন। এইজন্য আমি সকলের কাছে আবেদন রাখছি যে আমার এই যে প্রাইভেট মেম্বার্স রিজলিউশানটি তার বিরোধিতা না করে আপনারা সকলেই এই প্রস্তাবের প্রতি সমর্থন জানাবেন এবং এই সমর্থন জানানোর ফলে ভারত সরকার যদি বাংলাদেশের সঙ্গে আলোচনা করে এই আন্তর্জাতিক সীমান্ত বাণিজ্য করার জন্য অনুমোদন দেন তা হলে আমাদের ত্রিপুরার ক্ষুদ্র কৃষক, মাঝারী কৃষক থেকে শুরু করে সকলেই উপকৃত হবেন।

এখন সীমান্ত বানিজ্যের জন্য যে কয়েকটি স্পট ধরা আছে ত্রিপুরা রাজ্যে সেগুলি সঠিকভাবে পরিচালনা করা হচ্ছে না। এই গুলি পরিচালনা করতে গেলে অন্ততঃ যে সমস্ত সাব- ডিভিশনগুলি আছে প্রতিটি সাব ডিভিশনে এ এক একটি করে বাণিজ্যিক স্টেশন থাকা দরকার যেটাকে ল্যান্ড কাস্টম বলা হয় এই রকম স্টেশন বিশেষ করে সীমান্তে যে সমস্ত সাব- ডিভিশনগুলি আছে সে সমস্ত সাব- ডিভিশনগুলিতে থাকার দরকার। এবং এই মালগুলি সঠিকভাবে চলাচলের জন্য যে সমস্ত রাস্তাঘাট, ব্রীজের দরকার, ওয়েব ব্রীজ এর ব্যবস্থা করা দরকার, এই সমস্ত সুযোগ সুবিধা থাকলেই ত্রিপুরা রাজ্যের কৃষক এবং ত্রিপুরা সরকারের আয় বাড়বে এবং ভাল হবে। কাজেই, আপনারা সকলেই আমার এই প্রস্তাবকে সমর্থন করবেন বলেই আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী অমিতাভ দত্ত** (ধর্মনগর) ঃ- মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য শ্রী প্রশান্ত দেববর্মা মহোদয় এই সভায় বাংলাদেশের সঙ্গে আন্তর্জাতিক বাণিজ্য প্রসারের জন্য কেন্দ্রীয় সরকারকে উদ্যোগ গ্রহণ করার জন্য যে প্রস্তাব রেখেছেন আমি সেই প্রস্তাবের প্রতি পূর্ণ সমর্থন জ্ঞাপন করছি।

এমন একটা দিনে এই প্রস্তাবটা এসেছে যখন আজ সকালে আমাদের রাজ্য এবং বাংলাদেশের সাথে আবার একটি নতুন সম্পর্ক গড়ে উঠেছে। ইতিমধ্যে শ্যামলী ত্রিপুরাতে এসে পৌঁছেছে এবং ত্রিপুরা থেকে মৈত্রী বাংলাদেশে রওয়ানা হয়ে গেছে। আমরা মনে করি একদিকে ক্রীড়া এবং সংস্কৃতির অঙ্গনেও দুই দেশের মধ্যে যে সম্পর্ক তৈরী হয়েছে তাকে যেমন এই যাত্রা সমৃদ্ধ করবে পাশাপাশি আমাদের আন্তর্জাতিক বাণিজ্য প্রসারের ক্ষেত্রেও বিরাট সুযোগ আমাদের সামনে উন্মোচিত হলো। ইতিমধ্যে সীমান্ত বাণিজ্য শক্তিশালী করার জন্য আমাদের রাজ্যে সাতটি ল্যান্ড কাস্টম নোটিফাইড করা হয়েছে । বাণিজ্যকে শক্তিশালী করার জন্য আমাদের রাজ্য সাতটি ল্যান্ড কাস্টম নোটিফাইড করা হয়েছে সেগুলি হলো- আগরতলা, শ্রীমন্তপুর, মুহুরীঘাট, রাঘনাবাজার, খোয়াই, মনুঘাট এবং ধলাইঘাট। ইতিমধ্যে তিনটি ল্যান্ড কাস্টম স্টেশন হয়েছে- শ্রীমন্তপুর, রাঘনাবাজার হয়ে ভারত- বাংলাদেশের মধ্যে আমাদের বাণিজ্য সংঘটিত হচ্ছে। আমরা লক্ষ্য করেছি ৯৫-৯৫ ইং সনে দুই দেশের মধ্যে প্রায় ৪.১২ কোটি টাকার লেনদেন হয়েছে। গত বছরে তা বেড়ে

দাঁড়িয়েছে ৭.৪ কোটি টাকা। আমাদের দু'দেশের মধ্যে যে পণ্যগুলি আমদানী এবং রফতানি হচ্ছে সেগুলির মধ্যে রয়েছে কয়লা, কমলা লেবু, কাঁঠাল, মাছ, আদা সহ অন্যান্য নিত্য প্রয়োজনীয় সামগ্রীগুলি দু'দেশের মধ্যেই সেখানে লেন দেন হচ্ছে। কিন্তু আন্তর্জাতিক বানিজ্য প্রসারের যে পরিকাঠামো সেটা কিন্তু এখনও সেভাবে গড়ে উঠেনি। আমরা লক্ষ্য করেছি, রাখনা বাজারে নো- ম্যান্স-ল্যান্ডে একটি ছড়া রয়েছে- রাখনাছড়া। আমরা বারবার দাবি করছি সেই ছড়ার উপর একটি পাকা সেতু নির্মাণের জন্য। তেমনি ফেনী নদীর উপরও একটি পাকা সেতু নির্মাণের দাবি আমরা জানাচ্ছি। এগুলি নির্মাণ না করার ফলে পন্য আমদানী রপ্তানীর ক্ষেত্রে অসুবিধার সৃষ্টি হয়েছে। আমরা ভারত সরকারের কাছে দাবি করছি ওরা যেন বাংলাদেশ সরকারের সঙ্গে আলোচনাক্রমে পাকা সেতু নির্মাণের যে দাবি তা পূরণে যেন প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহন করেন। আমাদের ত্রিপুরা রাজ্য এবং বাংলাদেশের যে ভৌগোলিক অবস্থান সেটাকে বিচারে রেখে আমাদের সীমান্তবর্তী অঞ্চলে যাতে করে বাণিজ্য কেন্দ্র গড়ে তোলা যায় সেজন্য যাতে কেন্দ্রীয় সরকার প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণ করেন। এই বিষয়টিও আমরা নজরে নিয়ে যেতে চাই। এই বানিজ্য প্রসারের ক্ষেত্রে যোগাযোগ ব্যবস্থা বিরাট ভূমিকা নিতে পারে। সেদিক থেকে আখাউড়া পর্যন্ত রেল যোগাযোগ আমাদের দিক থেকে স্থাপন করা জরুরী। বাংলাদেশের আশুগঞ্জবন্দর এবং চট্টগ্রামবন্দর বাণিজ্যের জন্য যেন ব্যবহার করা যায়। এছাড়াও বাংলাদেশের মধ্য দিয়ে আমাদের দেশের অনান্য প্রদেশেও যাতে পন্য পাঠানো যায় সেজন্য যাতে ভারত সরকার বাংলাদেশ সরকারের সঙ্গে কথাবার্তা বলেন- এটাও একটি দাবি। এছাড়া উত্তর পূর্বাঞ্চল থেকে যে সমস্ত পণ্য বাংলাদেশে রপতানি করা হয় সেই পন্যের উপর যাতে শুল্কের ছাড় দেওয়া হয় এটাও কেন্দ্রীয় সরকারকে ভেবে দেখতে হবে। কেননা, এটা হলে এই রাজ্যগুলির উৎপাদিত পণ্য রফতানির একটি বাজার পাবে এবং ব্যবসার প্রসার হবে। আন্তর্জাতিক বাণিজ্য বৃদ্ধি হলে আমাদের এই অঞ্চলের অর্থনীতির প্রসারও ঘটবে। স্বাভাবিকভাবেই আমি এই প্রস্তাবের পক্ষে বক্তব্য রেখে আমার আলোচনা শেষ করলাম নমস্কার।

**মিঃ স্পীকার ঃ** আর কে বলবেন।

**শ্রী গোপাল চন্দ্র রায় ঃ-** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে ত্রিপুরা - বাংলাদেশ সীমান্ত বাণিজ্য নিয়ে যে যে সরকারী প্রস্তাব নিয়ে আলোচনা হচ্ছে তাতে আমার মনে হচ্ছে, আমার বোধ হয় একটা জায়গাতে গোল পাকিয়ে ফেলছি। কেননা, সীমান্ত বাণিজ্য আর আমদানি - রপ্তানী দুটি পৃথক জিনিষ। যদিও বলতে গেলে অনেক সময় লাগবে এবং সম্ভবত ঃ আমাকে মাননীয় অধ্যক্ষ পাঁচ মিনিটের বেশী সময় দেবেন না-দিলে ভাল, কিছু বলার ছিল। মাননীয় সদস্য যিনি প্রস্তাবটা এনেছিলেন তিনি এটা এনে কি বললেন বা বুঝাতে চেয়েছেন সেটা স্পষ্ট হল না। আসলে ইট ইজ দ্য প্রডাক্ট অব দ্য ওয়াল্ড ট্রেইড অর্গানাইজেশান। এক সঙ্গে সই করে এবং পরবর্তীকালে সার্কের যে দেশগুলি আছে তারাও সই করে। তার পরবর্তীকালে বাংলাদেশ এবং ভারত একসঙ্গে তারা চুক্তিবদ্ধ হয়ে যে আমাদের উৎপাদিত মাল এবং ওদেশের উৎপাদিত মাল সীমান্ত বানিজ্য নট একসপোর্ট ইমপোর্ট। বর্ডার ট্রেড এখানে আমাদের মাননীয় শিল্পমন্ত্রী আছেন যিনি এই বিষয়গুলি তদারকি করছেন। কিছু কিছু টাকা দিল্লী থেকে এসছে সেটা কিভাবে হচ্ছে, যদিও অনেক অভিযোগ উঠছে। এখানে আগরতলায় কমপ্লেক্স হচ্ছে এ. সি. স্টেশন ল্যান্ড কাস্টম স্টেশন, এই ল্যান্ড কাস্টম স্টেশন দুই দেশে হবে। আমাদের এখানে যদি আমার ভুল না হয় ৫ কিলোমিটারের মধ্যে একটি স্টেশন হবে আর বাংলাদেশেও

একটি হবে। সুতরাং এটা হলে সাধারণ মানুষ এটা কিন্তু গাড়ী নিয়ে যাওয়া যাবে না. এখানে কিন্তু গাড়ী, ঠেলাগাড়ী বা রিক্সা নিয়ে যাওয়া যাবে না। হাতে বয়ে কেবল বাই- সাইকেল- এর অনুমতি আছে যদি আমার ভুল না হয়। এখন আমার জানা মত কাজ হচ্ছে ধর্মনগরের রাঘনা আর আগরতলায় এল. সি. স্টেশনের কাজ হচ্ছে। কিন্তু পাশাপাশি বাংলাদেশের পক্ষ থেকে সেই পরিমাণে উদ্যোগ এখন পর্য্যন্ত নেওয়া হয়নি। আমি কেন প্রস্তাবের সংশোধনী এনেছিলাম কারণ বাংলাদেশ এবং ভারতের মধ্যে একটা চুক্তি হয়েছে সীমান্ত বানিজ্য হবে। কিন্তু সেটাকে ত্বরান্বিত করার জন্য রাজ্য সরকারেরও একটা ভূমিকা থাকতে হবে। আমরা দেখতে পাই যদিও আগে দশ বছর ছিল ১৯৭৮ইং থেকে ১৯৮৮ইং সালের ফেব্রুয়ারী মাস পর্য্যন্ত। এখন এগার বছর চলছে। আমি মনে করি রাজ্য সরকার যদি উদ্যোগ নেয় তাহলে সীমান্ত বাণিজ্য যেটা বলেছেন হ্যাঁ,আমি জানি প্রস্তাব করেছেন আম, কাঁঠাল আমাদের এখানকার কৃষিজাত দ্রব্য এল. সি. স্টেশনে যাবে ঐ বাংলাদেশ থেকে লোক আসবে এখানে রূপি এবং টাকা দুইটিই বিনিময় হবে। এখানে এই সীমান্ত বাণিজ্য এখানে এল. সি. স্টেশনে যেতে গেলে আমাদের ভিসা লাগবে না। আমি এই বিধানসভায় মাননীয় অধ্যক্ষ মহোদয়ের গোচরে আনার জন্য বলছি সীমান্ত বাণিজ্য এখন ভিসার প্রয়োজন নেই।

**মিঃ স্পীকার ঃ** মাননীয় সদস্য শেষ করুন।

**শ্রী গোপাল চন্দ্র দাস ঃ** শেষ করছি স্যার, এই যে সীমান্ত বাণিজ্য এটাকে ত্বরান্বিত করা এখন সম্ভব হবে শুধু এখান থেকে একটা বিল পাশ করে দিলেন একটা কাগজ চলে গেল এতে কিন্তু এটা ত্বরান্বিত হবে না।

## DISCUSSION NO THE ADJOURNMENI MOTION

**মিঃ স্পীকার ঃ** এটা আর হচ্ছে না, টারমিনেট হয়ে যাচ্ছে। কিছু করার নেই, বাকি আলোচনা আর হচ্ছে না। মাননীয় বিরোধী দলনেতা মোশান মুভ করবেন। আগে লিভ গ্রান্ট হয়েছিল, চারটা বেজে গেছে। মাননীয় বিরোধী দলনেতা আপনি জাস্ট মোশানটা মুখে বললেই হবে।

**শ্রী রতনলাল নাথ** ( বিরোধী দলনেতা ) ঃ- আমার আজকের মুলতুবী প্রস্তাবটা হলো, রাজ্যের আরক্ষা দপ্তরের চূড়ান্ত ব্যর্থতার কারণে গত ১৪.৮. ২০০৩ ইং তারিখে "খোয়াই মহকুমায় সন্ত্রাসবাদীদের ঘৃন্য আক্রমণে ১০ জন নিরীহ লোক নিহত হওয়ার ঘটনা সম্পর্কে " । এখন আমি আলোচনা শুরু করতে পারি।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় বিরোধী দল নেতা আপনি আপনার মোশানটি মোভ করেন আর অনুমতি চেয়ে,

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- Mr. Speakr Sir, I beg to move for leave of the House the business of the House scheduled for to- day adjourned.

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মূলতবী প্রস্তাব এনেছি, যে জিনিষটা আপনি সহ রাজ্যের যারা জন প্রতিনিধি তারা প্রত্যেকেই অনুদাবন করা উচিৎ। বিশেষ করে রাজ্যের মুখ্যমন্ত্রী তথা রাজ্যের স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী উনার বেশী শুনার প্রয়োজন - মুখ্যমন্ত্রী তথা রাজ্যের স্বরাষ্ট্র দপ্তরে ভারপ্রাপ্ত মন্ত্রী উনার বেশী শুন্যার. প্রয়োজন ছিল। যদি ও উনার অনেক প্রতিনিধিরা রয়েছেন। আমি তাদের উদ্দেশ্যে ছিল। ১৪ই আগস্ট রাত্রি আপনি কোথায় ছিলেন জানি না স্যার, আমি ছিলাম আগরতলাতে। ১৪ তারিখ রাত্রে কিন্তু আমি ঘুমুতে পারিনি। রাত্র প্রায় ৩টা পর্যন্ত আমি জাগা

ছিলাম। সাড়া রাজ্য থেকে কি বড়লুঙ্গা, কমলনগর কি তেলিয়ামুড়া কৃষ্ণনগর, অমরপুর, কৃষ্ণপুর, বিভিন্ন জায়গা থেকে অনবরত একটার পর একটা ঘটনা ফোন আসতে থাকল। সত্যি স্যার, সেই দিন আমি ভেবে ছিলাম যে রাজ্য কোন বহিঃ শত্রু দ্বারা আক্রান্ত হয়েছে। অর্থাৎ কাউকে, কি আই, জি কি ডি, জি, পি, একজনকে খুজে পাওয়া যাচ্ছে না। অর্থাৎ একটা রাষ্ট্রশক্তি মাত্র ১৪.৫ জন উগ্রপন্থীর কাছে কি করে নতজানু হয়ে সারেন্ডার করল এটা আমার কাছে আশ্চর্য্য লাগল। সেই সময় সিকিউরিটি ছিল না যে কোথাও রাস করা যায়। একটি লোকের জন্য একজন মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রীর জন্য রাজ্যের লোকগুলো অকারণে প্রাণ যাবে আর আমরা রাজ্যে বসে তা তামাশা দেখব। ওর গোয়া র্তুমির জন্য। যারা এই বিধানসভায় শপথ নিয়েছেন যে সরকার শপথ নিয়েছেন জনগণের জীবন সম্পত্তি রক্ষা করা। সেই ব্যর্থ সরকারের কি নৈতিক অধিকার আছে ক্ষমতায় আক্রে থাকা? তাই মানুষের জীবন সম্পত্তির রক্ষার স্বার্থে আমি প্রথমেই চাই এই হাউসের কাছে আপনার মাধ্যমে যারা শাসক দলের প্রতিনিধিরা রয়েছেন তাদের মাধ্যমে আপনার কাছে অনুরোধ করব। হ্যাঁ, এটা ঠিক পাঁচ বছরের জন্য উনারা নির্বাচিত হয়েছেন। কিন্তু যে লোকটার কারণে গত পাঁচটা বছর এবং বর্তমানে এখন পর্য্যন্ত এতগুলি লোক মারা গেল উনাকে ক্ষমতায় রাখতে হচ্ছে কিসের জন্য? কি থেকে উনি ক্ষমতায় উনার দলে কি আর কোন লোক নেই? তাহলে এই ক্ষমতায় থাকার কি দরকার এখানে রাজ্যের বহু মন্ত্রী রয়েছে বহু এম, এল, এ রয়েছে। তাদেরকে পরীক্ষা করা যেতে পারে। রাজ্যে একটার পর একটা ঘটনা ঘটছে উনি এখানে তাত্তিক বক্তৃতা দিচ্ছেন। ওখানটায় দাড়িয়ে এখানটা করছে, এখানটা দাড়িয়ে ওখানটায় করছে। রাজ্যের মানুষের কি অবস্থা হবে। আজকে এই ত্রিপুরা রাজ্য এক অগ্নিগর্ভ অবস্থা স্যার। সন্ত্রাসবাদীদের দুরাত্মে রাজধানী এবং রাজ্যের কয়েকটা শহর ছাড়া সর্বত্র এক অস্বাবাবিক পরিস্থিতি বিরাজ করছে স্যার। স্পেশালি আরক্ষা দপ্তরের অর্থাৎ ব্যাক্তি মানিক সরকারের চূরান্ত ব্যর্থতার কারনে আজকে গ্রামের মানুষ শহরমুখী। ধীরে ধীরে গ্রামগুলি হয়ে যাচ্ছে স্পন্দনহীন, সমস্যার সৃষ্টি হচ্ছে এর প্রভাব রাজ্যের পক্ষে আগামীদিনে এক ভয়াবহ আকার ধারণ করবে। রাজ্যে বামফ্রন্ট সরকারের চুরান্ত ব্যর্থতার জন্য এবং ব্যর্থতার সুযোগকে কাজে লাগিয়ে আজকে উগ্রবাদীরা রাজ্যে একের পর এক ঘটনা করে চলছে, স্যার। আমি এখানে একটা কথা বলছি - আমি একজন বিরোধী দলনেতা, আমি উনাকে এই কমলনগরের ঘটনার ব্যাপারে গত ১৫ই, মে একটা চিঠি দিয়েছিলাম, যেখানে পাঠানো হয়েছিল সেটার নাম "হঠাৎ" কলোনী। আমি একটা চিঠি দিয়ে বলেছিলাম অবিলম্বে হঠাৎ কলোনীতে একটা ক্যাম্প স্থাপন করুন, মোহরছড়ার ঘটনার পর, যখন মোহরছড়াতে ঘটনা ঘটল গত ৭ই মে, এর পর আমরা ভিজিট করলাম, আমরা কংগ্রেস দলের তরফ থেকে এবং বিরোধী দলের তরফ থেকে সেখানে গিয়েছিলাম এবং সেখানে এলাকাবাসী বার বার বলছে যে আমাদের এই গ্রামেও আক্রমন

হবে এবং সেই ব্যাপারে আমি মুখামন্ত্রী মহোদয়কে একটা চিঠি দিলাম এই চিঠির প্ররিপ্রেক্ষিতে বলছি যে তোঁতাবাড়ী গোজাখাঁ আন্ডার একটা চিঠি দিলাম এই চিঠির প্ররিপ্রেক্ষিতে বলছি যে তোঁতাবাড়ী গোজাখাঁ আন্ডার কল্যাণপুর পি. এস. এবং হঠাৎ কলোনী আন্ডার কল্যাণপুর পি. এস. পালপা ঘিলাতলী গাঁওসভা আন্ডার কল্যাণপুর নি. এস এইগুলিতে যেন অবিশ্যই ক্যাম্প স্থাপন করা হয় নয়তো এই এলাকায় এ্যাটাক হবে। এই ব্যাপারে আমি মুখ্যমন্ত্রীকে চিঠি দিয়েছিলাম। আমি যখন বিরোধী দলনেতা হিসাবে কথা বলছি মিনিমাস সেন্স থাকা উচিৎ ছিল সেই ব্যাক্তিটার যে ব্যাক্তিটার কারনে আজকে রাজ্যের মানুষ দিশাহারা অবস্থা। কি গুরুত্ব দিল? কি করল উপগ্রপন্থীরা ? উগ্রপন্থীরা ঘোষণা করল স্বাধীনতা দিবস আমরা বর্জন করছি। ফ্লেগ উঠাতে দেবনা আমরা। চেলেঞ্জ করছি এই সরকারকে। সরকার চেলেঞ্জ গ্রহন করছে কি ভাবে রেড অ্যালাট জারি করে দিল। এই লাল সতর্ক জারির পরেও একেরপর এক এবং ভারতবর্ষের ইতিহাসে স্বাধীনতার পরে এতবড় ঘটনা এই প্রথম। আচার্য্যজনক ভাবে উনাকে খুজে পাইনি। ইনি কোথায় ছিলেন সেই দিন? আজকে এতবড় ঘটনা ঘটে গেল এবং শুধু কমলনগরে না, এই ব্যাপারে ঐ এলাকার বিধায়ক উনিও ২,৩ বার রাজ্যের আরক্ষা দপ্তরের অফিসারদের সাথে কথা বলেছেন এবং মুখ্যমন্ত্রীকেও বলেছেন এবং বড়লুংগার ঘটনা ঐ এলাকার মানুষ কল্যাণপুর এবং তেলিয়ামুড়া থানাকে জানিয়েছে এবং পরবর্তী সময়ে তাদের কথা মত হোমগার্ড দিল তাও পূরান বাজারে। সেই পূরানবাজারের হোমগার্ড দেওয়ার ব্যাপারে বলল যে না হোমগার্ডরা আসবেনা আপনি তাড়াতাড়ি ব্যবস্থা করুন। অথচ সেখানে কোন রকম ক্যাম্পের ব্যবস্থা করেনি। তাহলে উনার কি দায়বদ্ধতা হোম মিনিস্টার হিসাবে ? হোম মিনিস্টার হিসাবে উনার সম্পূর্ণ ব্যর্থতা রয়েছে। সুতরাং স্যার, আজকে স্বাধীনতা বর্জন করছে উগ্রপন্থীরা। আমরা যদি একটু পিছিয়ে যাই দেশ স্বাধীন হওয়ার পরে বা পার্টিশান হওয়ার পরে কারা এই স্বাধীনতাকে এই আজাদি জুটা হ্যায় বলেছিল। তারা এখন আবার এই স্বাধীনতার ফল ভোগ করছে। তারা আজকে কাউকে রেখে দিয়েছে স্বাধীনতার ফল ভোগ করার জন্য আর তাদের উত্তরসুরীরা কিছু কিছু অংশ তাদেরকে জঙ্গলে রেখে দিয়েছে ঘোলা জলে মাছ ধরার জন্য। স্যার, এখানে ১৯৪৮ থেকে ১৯৫২ ইং পর্য্যন্ত এই রাজ্যে এই আন-ডিভাইডেড কমিউনিস্ট পার্টি এইরাজ্যে আনস্টাগলের নামে নীরি উপজাতি এবং নীরিহ অন্- উপজাতি মানুষকে অকাতরে খুন করেছে। এবং পরবর্তী সময়ে এই রাজ্যে বহু মানুষ বাস্তুচ্যুত হয়েছে। তাদের কথা এই রাজ্যের মানুষ ভুলে যায়নি। ইহা সত্য যে মানুষের স্মরণশক্তি কম। যদি মানুষের স্মরণশক্তি ঠিক থাকত তা হলে তাদেরকে গঙ্গার জলে ছুরে ফেলে দিত। কিন্তু পরিস্থিতি এই জায়গায়।

আমি অনুরোধ করব দেখুন গত নির্বাচনে কি হয়েছিল এই নির্বাচনে ত্রিপুরা রাজ্যের মানুষ শতকরা ৭০ জন ভেবে ছিল কংগ্রেস জোট ক্ষমতায় আসবে। এই রাজ্যের একটি মানুষ বলতে পারবেনা,উনারা আশা করতে পারেনা এবং রাজ্যের মানুষ এই বাতাবরণ গ্রহণ করেছিল এবং যখন তারা নিরাস করতে পারল যে আর আসা যাবেনা,জনগণ ভোট দেবেনা তখন উগ্রপন্থীদের সাথে তারা চুক্তি করল। তারা চুক্তি করে এই রাজ্যের মানুষকে নিয়ে ক্ষমতায় আসল।

**মিঃ স্পীকার** ঃ- মাননীয় বিরোধী দলনেতা একটা কথা বলি, এখানে তো ১৫ মিনিট করে বলা আছে সেল নাঃ এক্সিড ১৫ মিনিট। কিন্তু প্র্যাকটিস প্রসিডিউরে আড়াই ঘন্টা।
আমাদের এখানে ২ ঘন্টা আর পার্লামেন্টে আড়াই ঘন্টা।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- তাহলে আমাদেরটা ফলো করব।

**মিঃ স্পীকার** ঃ মাননীয় সদস্য এমনি তো ১৫ মিনিট।

**শ্রী সুদীপ রায়বর্মণ** ঃ- ঠিক আছে ১৫ মিনিট দিয়ে দিন।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- যখন জানল তারা ক্ষমতায় আসা যাবে না। তখন উগ্রপন্থীদের সঙ্গে সরাসরি কন্ট্রাক্ট করল। কন্ট্রাক্ট করার একটা চুক্তি করল এই এই। আমরা যখন বিভিন্ন জায়গায় মিটিং করতে যাই,আপনারা আসল কথা জানেন নি ব্যাপারটা কি? রাজ্যের তিন মন্ত্রী তিনজন নেতা বাংলাদেশে উগ্রপন্থীদের সঙ্গে কন্ট্রাক্ট করছে। এটা পাবলিক বলছে,ওপেনলি বলছে জান সবটা চুক্তি পূরণ করেনি। সেই জন্য ঐ সিমনা কলোনী এটা বাস্তব সত্য কথা আমার বর্ন এ্যান্ড ব্রট আপ দেয়ার সেই সীমনা কলোনীতে ঐ কার্যালিয়া বাড়ী এলাকায় যেখানে এ্যাটাক করেছিল। এটা কারোর অজানা নয়। এখানে ঐ এলাকার প্রতিনিধিরা আছে কেউ বুকে হাত দিয়ে বলতে পারবেনা এবং সেখানে তাদেরকে আপাতত বামাচাপা দিল। তারপরেও একের পর এক ঘটনা এবং এখানে ঘড়ছড়া,কল্যাণপুর,বড়লুঙ্গা,যুবতারা,নোয়াগাঁও, টাকারজলা সমস্ত রাজ্যে এক বিভীষিকাময়। দেখুন স্যার,এখন ৭,১০ দিন সাইলেন্স দেয়ার। অর্থাৎ মুখ বুঝে বুঝিয়েছে। আজকে ডেভেলপমেন্ট হবে কোথায়,সমস্ত ডেভেলপমেন্ট ফান্ড লাইফ অরুণাচল সমস্ত চলে যাচ্ছে যেখানে বি জে পি করছে। এদের সঙ্গে মিতালি বি জে পির। সেই লাইন ফলো করে তারা সমস্ত ফান্ড ডাইভার্টেড করে দিচ্ছে টুওয়ার্ড এক্সট্রিমিস্ট। উগ্রপন্থীর সমস্যা সমাধান হবে এদের দ্বারা।

সম্পূর্ন অপদার্থ ন্যাংটা ত্রিপুরা রাজ্যের ইতিহাসে এর মত ন্যাংটা স্বরাষ্ট্রমন্ত্রী আর কোন দিন হয়নি। এই যে অসুস্থ মানুষ দশরথবাবু ছিলেন উনার আমলে এত ঘটনা ঘটেনি যেটা উনার আমলে হচ্ছে। এইভাবে চলতে থাকলে কি আকার ধারণ করবে স্যার। স্যার,আজকে আমি অনুরোধ করব,এই রাজ্যের মানুষের স্বার্থে এখানে আমি বলিনা সব সি পি এম খারাপ মানুষ তাদের মধ্যেও নিশ্চয়ই ভাল মানুষ আছে এবং সবাই উগ্রপন্থীর সাথে লিংক আছে আমি এই কথা বলতে চাইনা। কিন্তু এখানে আমি ব্যাক্তিগতভাবে মনে করি স্বরাষ্ট্রমন্ত্রী মানিক সরকার দায়া। যদি উনাকে সমর্থন করে তাইলে মনে করব দল নেই। তার কি অতীত অভিজ্ঞতা নেই যে একটা লোকের কাছে ছেড়ে দেব। সে কিছু বুঝে না সে যেমনি ইচ্ছা তেমনি চালাবে। He has got loss idea about A.D.C about Home Ministry.

স্যার,আমি এদের সাথে লিঙ্কের কথা বলছিলাম এই রাজ্যে এস.পি.ও নির্দেশ দিয়েছে এই হাউসে। এস.পি ওদের তৈরী করার উদ্দেশ্যে আজকে ত্রিপুরার সবাই বিক্ষুব্ধ কেন? এসিউর ঠিক করা হয়েছিল পার্টিকোলার

এরিয়ার জন্য এখানে অ্যাসেম্বলীর প্রশ্ন আছে। বলছে এই এলাকার বাইরে যাওয়া যাবেনা এবং এই এলাকায় স্থাপন হবে সেই এলাকায় এস.পি ও ক্যাম্প হবে এবং এই এলাকার লোককে নিয়োজিত করতে হবে প্রভিশন ইজ দেয়ার। পুলিশ অ্যাক্ট অনুযায়ী নিয়োগ করেছে। করল কি স্যার,পূর্ব থানার অধীনে জয়রাম মোদি একটা পুলিশ ক্যাম্প এস.পিও ক্যাম্প হবে ডি.এম নোটিফিকেশন দিল ফর জয়রাম মোদি। কোনদিন সেখানে ক্যাম্প স্থাপন হলনা। রাখল তাদেরকে লেম্বুছড়া আউট পোস্টে। তাহলে জয়রাম মোদির জন্য এস.পি.ও ক্যাম্প ৫ জন কনস্টেবলসহ সব রইল লেম্বুছড়া আউট পোস্টে। তাহলে এটা অনৈতিক কিনা- কি করে হল স্বরাষ্ট্রমন্ত্রী সে এবং করল কি ৫ জন কনস্টেবলকে তুলে নিল। বাকি এস.পি.ওকে ভাগ করে নিল সিধাই থানায়। আন্ডার হোয়াট ল্। কোন্ অধিকারে,কোন্ আইনে,এস.পি.ওকে ভাগ করা হল যে এই এলাকার রাস্তাঘাট চিনে পুলিশকে হেলপিং করবে যেটা বিচ্ছিন্ন তৈরী হয়েছিল এবং লেখাও আছে। তাদেরকে নিয়ে গেল বড়কাঁঠাল। রাস্তাঘাট চিনে না একটা গাড়ীর মধ্যে সব এস.পি.ওরা তাদেরকে এলাকার বাইরে নিয়ে গেল স্বরাষ্ট্র দপ্তরের কোন রকমের কর্মকর্তাদের নির্দেশ ছাড়া। যে এই অর্ডার দিল তাদের বিরুদ্ধে এই হোম মিনিস্টার কি করল। এই যে এস.পি.ও আমার এলাকার ছেলেরা মারা গেল যারাই নিয়োগ করুক তারা রাজ্যের মানুষ কোন্ অধিকারে তাদেরকে নোয়াগাঁও পাঠানো হল। ঐ এলাকা তো সে চিনে না। তাহলে সেই কনসার্নিং অফিসারের বিরুদ্ধে আজকের স্বরাষ্ট্রমন্ত্রী উনি কি করেছেন উনার তো এখানে থাকার উচিৎ ছিল। ঢাকা আগরতলা বাস সার্ভিস এসেনসিয়েল নো-ডাউট। আমি মনে করি মানুষের প্রাণের চেয়ে বেশী নয় ঢাকা-আগরতলা বাস সার্ভিস। আগে মানুষের প্রাণ। রেকর্ড প্রত্যেকদিন একই কথা,না দুই চারটা অন্য কথাও বলে। পুরানো জিনিস ছাড়া কিছু জানেনা সে।

**শ্রী সুব্রত চক্রবর্তী** ঃ- পয়েন্ট অব অর্ডার স্যার,আমি কিছুক্ষণ যাবৎ লক্ষ্য করছি মাননীয় বিরোধী দলের নেতা একজন মাননীয় মুখ্যমন্ত্রীকে সে,আর এইভাবে সম্বোধন করছেন। আমার মনে হয় এটা শিষ্টাচার বিরোধী।

**মিঃ স্পীকার** ঃ - না ঠিক আছে আন-পার্লামেন্টারী ওয়ার্ড ইউজ করবেন না।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- তাঁর,ওঁর আপত্তি আছে,আমাকে দেখান।

**শ্রী অনিল সরকার** (মন্ত্রী) ঃ- মাননীয় স্পীকার স্যার,যদি তিনি তাকে তিনি শব্দের সাথে তাঁর ওঁর ইত্যাদি ব্যবহার হয়। কিন্তু যদি তুই থাকে তাহলে এটা সে ব্যবহৃত হয়। উনি যে বলেছেন। তুই এর সঙ্গে সে আছে। এতই তিনি স্নেহ করেন মুখ্যমন্ত্রীকে তুইও বলতে পারেন তারই প্রেক্ষাপটে সে বলেছেন।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- আমি মনে করি স্যার,তাঁর এইপদে থাকার কোন যোগ্যতা নেই। কারণ যোগ্যত্য থাকার মত সে আর্ন করতে পারেনি।

**শ্রী অনিল সরকার** (মন্ত্রী) ঃ-স্যার,সে জন্য তুমিও বলতে পারেন।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ-স্যার,আমি বলতে চাই এই যে আর্মসগুলি উদ্ধার হচ্ছে বিভিন্ন এলাকায় সেই আর্মসগুলি কোথায় স্যার? দেখা যাচ্ছে আর্মস গেনেড বা বিভিন্ন অস্ত্র শস্ত্র বেশীর ভাগ চিন থেকে আসছে। একর্ডিং টু পুলিশ রিপোর্ট। তাহলে হোয়াই উই আর সাইলেনড্ এবাউট চিন। এডিটরে বলছে ২৯শে জুলাই,১৯৬২ ইং সনে চিন এবং ভারতের মধ্যে একটা যুদ্ধ হয় সেটা দুঃখ জনক এবং তার রেশ ধরে কয়েক বছর তিক্ত ছিল। পরে ভারতের শাসক গোষ্ঠী নিজেদের ভুল বুঝতে পারে কি আশ্চর্যজনক কথা। ফরেইন পলিসি এডিটরিয়েল সি.পি.এম পার্টি। অর্থাৎ বলছে যে দুঃখজনক ঘটনা। বলছে যে ভারত চিনকে

আক্রমণ করেছে তারা এখনও শেষ চায়নি। অর্থাৎ স্বাদেশিকতা,জাতীয়তাবাদ ওদের কাছে স্থান নেই। এই জন্যই আজকের পরিস্থিতি কোন জায়গায় গিয়েছে। আজকে চিন সম্পর্কে না মুখ্যমন্ত্রী না অন্যান্য মন্ত্রীরা একটি কথাও বলেনা। আগে বলছিল সি আই এ আর এখন বলছে আই,এস,আই থ্রো পাকিস্তানের মাধ্যমে চিন থেকে অস্ত্রশস্ত্র আমদানী করছে। এবং কেন্দ্রীয় ফরেইন পলিসি,সীমান্ত নীতি আমাদের দেশের জহরলাল নেহরুর আমল থেকে একবারের জন্য পরিবর্তন হয়নি। সেই জায়গাতে তারা ব্যক্তিগতভাবে বলছে যে না হতে পারে তাদের দলের সাথে প্রেম আজকে দেখেছি রিজিউলিউশান প্লেইজ করে। স্যার,উগ্রপন্থী সম্পর্কে এই যে চীফ সেক্রেটারীর একটা সার্কোলার ৩১শে জুন,১৯৯৮ ইং সনে দিল কি দিল-রাজ্যের বিভিন্ন দপ্তরে উগ্রপন্থীরা রয়েছে। এরপরেও চীফ সেক্রেটারী বলছে প্লিজ পয়েন্ট এনক্লোজড এ লিস্ট অব গভর্ণমেন্ট এস.পি.ও অব ইউর ডিপার্টমেন্ট হো আর সাসপেকটেড টু বি এবলিংকস্ উইথ দি এক্সট্রিমিস্ট আউটফ্লেইজ বেন্ড আন্ডার দ্য আন-ল ফুল এক্টিভিটিস প্রিভেনশান অ্যাক্ট ১৯৬৭। এজ পার সিক্রেট ইনফরমেশন। এটা পাওয়ার পরে তাদের বিরুদ্ধে কোন কেইস নেই,কোন ব্যবস্থা নেই। তো উগ্রপন্থীর সাথে লিংক কার আমার না উনাদের। আমি তো মনে করি রাজ্যের স্বরাষ্ট্রমন্ত্রী ওদের সাথে ডাইরেক্ট লিংক। তা না হলে হতে পারেনা। কি জন্য একের পর এক ঘটনা হচ্ছে। তা না হলে সাইলেন্ট হয়ে আছে কেন? যিনি বর্তমান স্বরাষ্ট্র দপ্তরের দায়িত্বে আছেন তিনি এই সম্পর্কে কি বলবেন। কিন্তু এই সার্কুলার পাওয়ার পরে আমি জুলাইবাড়ীতে গিয়েছিলাম ঐ এলাকার যিনি বিধায়ক ছিলেন উনিও নাকি এই লিস্টে ককবরক টিচার হিসাবে লিস্টেড ছিলেন। তাহলে এই এক্সট্রিমিস্টের নামধারী এরা আসছে কিভাবে। কাদের সাথে লিংক। স্যার,দিল্লিতে হোম মিনিস্টার বলছে একর্ডিং টু টেলিগ্রাফ অর আদার পেপারস যে ত্রিপুরা রাজ্যে বামফ্রন্টের সাথে জড়িত ৬৯টি এন.জি.ও আছে যাদের সাথে সুইট রিলেশন রয়েছে বামফ্রন্ট সরকারের এবং সরকারের টাকা তাদের কাছে দিচ্ছে এবং এই টাকা উগ্রপন্থীদেরকে এই ৬৯টি এন জি ওর মাধ্যমে দিচ্ছে। আমি পড়ে শোনাচ্ছি বেক লিসটেড অর্গানাইজেশান আর এলিজলি প্রো-মিলিটেন্টস গ্রুপস স্প্রিস ইন দ্য সার্ভিস প্রভলেমস ইন দি ইকোনোমিক হেলথ মেজার. টেকিং এডভানটেইজ অব দেয়ার প্রক্সিমিটি টু দি স্টেট গভর্ণমেন্টস্ সাম অব দিজ ব্লেক লিসটেড এন জি ওস্ এট দি লিগেল আউট সেন্সেটিভ ইনফরমেশান অন গভর্ণমেন্ট পলিসিস এ্যান্ড অ্যাকশন টু দি বেন্ড আউট ফিস দি মিনিস্ট্রি রিপোর্ট ক্লেইমস্। আমি কি করব। এই সম্পর্কে কোন কনডেম নেই। সরকারের কোন বক্তব্য নেই। আপনাদের গোপনিয়তা জানি। স্যার,একটা রাজ্যের আইন শৃঙ্খলা শুধু সাড়ে চার বৎসরের পিরিয়ডে ৩৮ হাজার ৫৩৭ টি কেইস।

**মিঃ স্পীকার** ঃ মাননীয় বিরোধী দলনেতা টাইমটা একটু বলুন আপনার পরেও চারজন বলবে।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- স্যার,এই এলাকায় একটা প্রশ্নের উত্তরে উনার দপ্তরের স্বরাষ্ট্র দপ্তরে সাড়ে চার বছরে ৩৮,৫৬০ টা কেইস্ হয়েছে। ইট ইজ এ ওয়ার্ল্ড রেকর্ড। স্বরাষ্ট্রমন্ত্রীর নিজের প্রশ্নের উত্তর। এছাড়া ন্যাশনাল ক্রাইম ব্যুরো যে রিপোর্ট পাঠিয়েছে সেটা কি বলছে ত্রিপুরার ভায়োলেন্ট রেইট হাইয়েস্ট ইন কান্ট্রি ৩৬.৭ এখন আরও বেড়েছে। এই হলো অবস্থা। এম.সি.আর.বি এই রিপোর্ট অনুসারে বলছে। স্যার,দশরথবাবু অসুস্থ ছিলেন উনার আমলেও খুন হয়েছে,কিন্তু উনার আমলে সাড়ে চার বছরে ২০২টা বধূ হত্যা,১,৩৩০টা নারী নির্যাতন,আর দশরথবাবুর সময়ে মাত্র ৫৮৭,এইগুলি রেকর্ড বলছে। এই হাউসে নারী নির্যাতনের ঘটনা হচ্ছে স্বরাষ্ট্র দপ্তরের মন্ত্রীর উত্তরে ১৩৩০টি এবং দশরথবাবুর আমলে ৫৮৭টি।

এইভাবে যদি রাজ্যের অবস্থা চলতে থাকে তাহলে স্যার,কি অবস্থা হবে? এবং সাড়ে চার বছরে উনার সময়ে উগ্রপন্থী হামলা হয়েছে ১৫৭৬ টি,তারপর খুন উনার পিরিয়ডে ১৩৫২ টি। অথচ ৯৩ইং থেকে ৯৮ইং দশরথবাবুর আমলে ১২৩৭ টি.সাড়ে চার বছরে উনার পিরিয়ডে ১১টা খুন বেশী হয়েছে। এই হলো হোম মিনিস্ট্রির রেকর্ড এবং বিধানসভায় প্রশ্নের দেওয়া উত্তর,তাও এইগুলি সব ঠিক নয় আমাদের কাছে তারও তথ্য আছে। স্যার,উনি আমাদের সাকসেস্ হোম মিনিস্টার--বাংলাদেশের ঘাটির কথা বলে দিতে পারে আমেরিকার ঘাটির কথা বলে দিতে পারেন কিন্তু কমলনগরে খুন করে কোথা দিয়ে পালিয়ে গেল অথচ রেড় এলার্ট জারি করলাম কমলনগর বর্ডারিং এ নয় বড়লুঙ্গা বর্ডারিংয়ে নয় সেখান থেকে কেরালা গেল কোথায় ঘাটি আছে ত্রিপুরাতে একটাও বলেনা। প্র্যাকটিকেলি যখন বলছে যে এই ঘটনার জন্য দিজ গভর্ণমেন্ট ইজ রেসপনসিবল্ এবং কাশ্মীর থেকে অত্যন্ত খারাপ এইসব কথা কেন্দ্রীয় মন্ত্রীরাও বলেছেন। সব দলের মধ্যে ভাল খারাপ থাকে। স্যার,এইভাবে চলতে থাকলে দেখা যাবে ২৬শে ফেব্রুয়ারী থেকে যেদিন নির্বাচন হলো ২৫শে আগস্ট তারপর আমার কাছে রেকর্ড নেই,এই ১৮১ দিনে এই রাজ্যে খুন হয়েছে ২০৩ জন উগ্রপন্থীর আক্রমণে। এর মধ্যে ত্রিশ জন হল শিশু। ২৪ জন সিকিউরিটি পারসোন্যাল। ১৯ জন ওলড এজ এবং ১০ জন রাজনৈতিক জনিত কারনে খুন হয়েছে। এর মধ্যে ১১১জন কিডনেপ হয়েছে। এই যদি চলতে থাকে তাহলে এই পাচবছরে (৫ বছর x ৩৬৫ তাহলে ১৮২৫ দিনে ন্যূনতম লোক মারা যাবে দুই হাজারের উপর এই হল হিসাব) যদিও এটা কাম্য নয়। আমার কাম্য নয় বলেই আমার অনুরোধ থাকবে ব্যক্তিগত পথে যাইনি। আই হ্যাভ ভিজিটেড দি জেইল সো নট ইয়েজ কনডিশান দোজ দেয়ার ইউ সি স্যার। আই এম লিডার অব দি অপজিশান। সেখানে সংবিধান নিরপেক্ষ আমাকে যথেষ্ট মর্যাদা দিয়েছে। বলা হয়েছে স্পিক হিয়ার ইউ এডমিটেড এসেম্বলি,ডোন্ট মোর ডিসকাস। এখানে ডেমোক্রেসির ব্যাপারে বলা হয়েছে মাননীয় মন্ত্রী তপন বাবু বলতে পারবেন ডেমোক্রেসি কি? এটা কত বড় কালা আইন। মাননীয় তপন বাবু আমাকে বলেছেন, ইউ সে ভিজিট এজ এ ক্যাজুয়েল ভিজিটর। অর্থাৎ ক্যাজুয়েল ভিজিটরস ফর বিটেন টু স্পিক। আর কমোনিকেট টু এনিওয়ে ইউথ এনি প্রিজনার,জেল অফিসার ফর বিটেন টু পয়েন্ট। অথচ তোমার কি অসুবিধা আছে জিজ্ঞেস করলে বলতে পাবেনা,তোমার কি বলার আছে,বলতে পারেনা। কমিউনিস্টের দলকে বলছিনা আমি এই কমিউনিস্টকে বলছিনা। বর্তমান সিট ক্যাপাসিটি রয়েছে ২১১ জন। সিট অনুসারে দেখা যাচ্ছে ৫৪০ আছে। সুতরাং ১১১ জন পেয়ে যাচ্ছে। এই হল ডেমোক্রেসির পজিশন। ইটস সেমপলিং। এটাকে কি বিশ্বাস করা যায়। আপনারা বললেন বিপ্লব এর কথা। সেখানে সাত মানুষদেরকে ছাগল কুকুর পশুর মতো রেখে দিয়েছে দিস ইজ দি পজিশন। অথচ স্বরাষ্ট্রমন্ত্রী বলছেন মোট উগ্রপন্থীর সংখ্যা ১৪০৫ জন। কতজন সারেন্ডার করলো এর সংখ্যা আর কমলোনা,কতজনকে গুলি করে হত্যা করাল উগ্রপন্থীর সংখ্যা আর কমলোনা, এরেস্ট করল,জেলে ভরল। তারপর কি হল দেখা গেল স্থান সল্পতা। একজন কয়েদি লেট্রিনে কম করেও ৬৭ জন ব্যবহার করছে। অর্থাৎ ২১১ জনের জন্য যে জায়গা সেখানে ব্যবহার করে ৫৪০ জন। তাও মাত্র ১৭৫ পাচ দিন আগে চলে গিয়েছে। তার অর্থ হচ্ছে ৫৪০ প্লাজ ১৭৫ মোট ৭১৫ জন ছিল। খোয়াই জেলের অবস্থা আরও খারাপ তার তথ্য আমরা কাছে আছে। খোয়াই জেলের সিট ক্যাপাসিটি রয়েছে মাত্র ৭১জনের এখন সেখানে থাকছে ২৩৭ জন। এটা কি হিউমেন রাইটস? আমার কোন আপত্তি নেই। রতন নাথ থেকে সমীর বমণ পর্যন্ত লোকদের অ্যারেস্ট করুন। অ্যারেস্ট করুন জ্যোতির্ময় নাথকে। তাহলে কি ছাগল বিড়ালের মত

*করে রাখবে নাকি? এটা কি ডেমোক্র্যাটিক ব্যবস্থা? যদিও জেল দপ্তর সেপারেট। আমি মনে করি এই লোকটাই* মূল ব্যক্তি। এই লোকটা কে তার পদে রাখার আমরা পক্ষে নই। আমি অনুরোধ করবো তবে হ্যাঁ বাদলবাবুর পূর্ত দপ্তরের কেলেংকারি আছে এটা হচ্ছে অন্য কথা। তবে আমি মনে করি একটা দপ্তর কমে গেলেও যে কোন একজন থাকবে। হোম মিনিষ্টার যিনি থাকবেন তাকে অন্য পদ দেওয়া উচিত নয়। মানুষরা এখন তাকে চায়না। মানুষ কাজ চায়না,টাকা চায়না মানুষরা চায় আগে বাঁচতে। আমি অনুরোধ করবো আপনারা পার্টির ক্যালসিয়াম বিল্ডিং করছেন পার্টির ফান্ড ডাইভার্ট করছেন আমি এটা চাইনা। ফলে আমি অনুরোধ করবো আপনাদের। আমি ব্যক্তিগত বাকি কিছু বলতে চাইনা এনার্জি। আই গট রিলেশনশিপ উইথ দি চীফ্ মিনিষ্টার। কিন্তু বক্তব্যটা হল রাজ্যের মানুষের জন্য। আমার ব্যক্তিগত প্রশ্ন নয়। উনি থাকলে ভাল হতো। একটা মিনিমাম লজ্জা থাকা উচিত। অধিকার বলে একটা জিনিষ আছে। আমি আপনাদের অনুরোধ করবো এই ব্যাপারটা নিজেদের পার্টি ল্যাভেলে আলোচনা করুন। নতুবা আমাদের পক্ষে উনাকে কো-অপারেট করা সম্ভব নয়। উনি পূর্বের হোমমিনিষ্টার থেকেও ইজ এ সো সৌ গেটটেকার। উনি যদি থাকে আবার হতে পারে। এইমাত্র ক্ষমতায় এসেছে কিভাবে ক্ষমতায় এসেছে এটার রেকর্ড আছে।

**মিঃ স্পীকার** ঃ- মাননীয় বিরোধী দলনেতা যে বিষয়টাই বলেছেন বলুন খোয়াই নিয়ে।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- স্যার,আপনার কেন্দ্রেও ভিজিট করেছি। ধর্মনগরের পরিস্থিতি কি? আমার বক্তব্য হল এজ হোমমিনিষ্টার দিস ইজ আই ডিউটিজ টু কন্ট্রোল দি সিচ্যুয়েশন ৫১ হাজার ফোর্স রয়েছে।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- স্যার,আমি এই বিষয় নিয়ে বলিনি?

**মিঃ স্পীকার** ঃ- খোয়াই-এর বিষয়টা তো নিয়ে এসেছেন।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা)ঃ- স্যার,আমি অনুরোধ করব,আপনার কেন্দ্রে ভিজিট করেছি। ধর্মনগর মহকুমায় কোনদিন এই রকম ঘটনা ঘটেনি কিন্তু এখন মাঝে মধ্যে হয়। টোট্যাল পরিস্থিতি কি আমি বলছি না। আমার বক্তব্য হল অ্যাজ এ হোম মিনিষ্টার ইজ মাই ডিউটি টু কন্ট্রোল দি সিচ্যুয়েশন।

**মিঃ স্পীকার** ঃ- সংক্ষেপ করুন।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা)ঃ- স্যার,এটা অনুরোধ করে বলছি,আপনারও চোখের জল পড়বে এবং তখন বলবেন রতনলাল নাথ জীবিত থাকতে বলে গিয়েছিলেন এই কথাটা।

(হাস্যরোল-ফ্রম দি ট্রেজারী বেঞ্চ)

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- আপনাদের আমলে মন্ত্রী মারা গেছেন,এম.এল.এ মারা গেছেন, এস.ডি. ও মারা গেছেন।

(ভয়েসেস্ ফ্রম দি ট্রেজারী বেঞ্চ-আপনাদের আমলে প্রধানমন্ত্রী মারা গেছেন)।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা)ঃ- ইয়েস্,কারেক্ট। সেই উগ্রপন্থীর মদতদাতা কারা?

(ভয়েসেস্ ফ্রম দি ট্রেজারী বেঞ্চ-আপনারাই)

(গন্ডগোল)

**মিঃ স্পীকার** ঃ- প্লিজ শেষ করুন।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- আর এক **মিনিট স্যার,পার্টির** মিটিং-এ আপনারা মুখ খুলুন। একটু

আগে হাউসে একটা প্রস্তাব এসেছিল ত্রিপুরা রাজ্যের প্রথম মুখ্যমন্ত্রী শচীন্দ্রলাল সিংহের নামে বিমান বন্দরের নামকরণ করার জন্য। এই ব্যাপারে সিদ্ধান্তও ছিল কিন্তু দুই তিন জন সিদ্ধান্ত নিলেন এখানে না,এটা অপোজ কর। কিসের থেকে না করলেন বোঝা গেল না এবং সিদ্ধান্ত এটাই ছিল। নিজেদের জাহির করার জন্য ক্ষমতা পেয়ে পাগল হয়ে গেলেন। তাই সকলকে অনুরোধ করব অবিলম্বে এই দপ্তরের দায়িত্ব অন্য কেউ নিক নতুবা আমরা কন্টিনিউ এই পয়েন্ট থেকে একটুও সরবনা। আমি জানি টু-ডে অর টুমরো উনাকে এই দায়িত্ব থেকে সরতে হবে। এটা বলে রাখলাম স্যার,পলিটব্যুরো আফটার টেইক আপ দিস ডিসিশন যদি আপনারা সিদ্ধান্ত না নেন। আমি বললাম পরে কিন্তু মুখে চুন কালি লাগবে সো টেইক দি ডিসিশন ইন দি পার্টি লেভেল। অন্য কেউ,আমি বাদলবাবু বুঝি না,অনিলবাবু বুঝি না,তপনবাবু বুঝি না যে কোন একজন একক ভাবে দায়িত্ব নিক। এই বক্তব্য রেখে আমি আমার বক্তব্য শেষ করছি। নমস্কার।

**মিঃ স্পীকার** ঃ মাননীয় সদস্য শ্রীসমীর দেব সরকার।

**শ্রী সমীর দেবসরকার** ঃ- মিঃ স্পীকার স্যার,আমি আমার আলোচনার শুরুতেই মাননীয় বিরোধী দলনেতা যে ঘটনার পরিপ্রেক্ষিতে কমলনগর এবং বড়লুঙ্গার যে এডজার্নমেন্ট মোশান এনেছেন আমি প্রথমেই এই গণ হত্যায় নিহত শহীদদের স্মৃতির প্রতি শ্রদ্ধা জানাচ্ছি এবং আহতদের দ্রুত আরোগ্য কামনা করছি এবং সঙ্গে সঙ্গে দেশদ্রোহী,সন্ত্রাসবাদী উগ্রপন্থীদের এই ঘৃণ্য কার্যকলাপের বিরুদ্ধে ধিক্কার জ্ঞাপন করছি। আমরা আশা করেছিলাম আলোচনায় অন্ততঃ উগ্রপন্থীদের বিরুদ্ধে ধিক্কার থাকবে। দেশদ্রোহী সন্ত্রাসবাদীদের বিরুদ্ধে যে বিদ্বেষ,ঘৃণা তৈরী হয়েছে ত্রিপুরা রাজ্যের একজন দায়িত্বশীল প্রতিনিধি আলোচনায় উঠে অন্ততঃ এই বহিঃপ্রকাশ ঘটাবে এই বিধানসভার আলোচনায় কিন্তু সেটা দেখিনি। রাজ্য জুড়ে গণতান্ত্রিক মানুষ মনে প্রাণে,দলমত নির্বিশেষে দেশপ্রেমিক মানুষ উগ্রপন্থীদের ঘৃণা করেন। কিন্তু এটা লক্ষণীয় বিষয় যারা গণতন্ত্রের ধ্বজা ধরে বিধানসভায় এসে হাজির হয়েছেন নানা কারসাজিতে নানা দিকে পুরান ঐতিহ্যকে ধুয়ে মুছে যারা ম্লান করে দিতে চাইছেন নিজের দলেরও এবং সমাজের। এদের চেহারা সবক্ষেত্রে গোপন থাকে না। আজকেও বিধানসভার আলোচনায় নানা প্রসঙ্গে দেখেছি এদের সেই চেহারাগুলি প্রকাশ পেয়েছে। একটা বার আলোচনার মধ্যে এল না রাজ্যের সীমাবদ্ধ ক্ষমতায় ভারতবর্ষের সংবিধানের যুক্তরাষ্ট্রীয় কাঠামোতে মিলিটারী, প্যারা মিলিটারী পাঠানোর জন্য আরও বেশী উদ্যোগ নেওয়া সেই কথাগুলি একবারও আসেনি। আজকেও বিধানসভায় আলোচনায় নানা প্রসঙ্গে দেখেছি তাদের সেই চেহারাগুলি প্রকাশ পেয়েছে। একবারও এটি আলোচনার মধ্যে আসেনি। অন্য রাজ্যগুলিতে যেমন গুজরাট,পাঞ্জাব,কাশ্মীর,অসম সর্বত্র যেখানে ১৪ থেকে ১৫ কিলোমিটার বাদে বাদে বি.এস.এফের ক্যাম্প,কেন আমাদের আক্রান্ত এই ত্রিপুরায়,সীমান্ত পরিবেষ্টিত এই ত্রিপুরা রাজ্য,প্রায় বলা যায় ৮৫০ কিলোমিটার এর মত যেখানে বাংলাদেশের সীমান্ত,আর্ন্তজাতিক সীমানা সেখানে কেন ৪০ থেকে ৭০ কিলোমিটার দূরে দূরে বি.এস.এফ ক্যাম্প থাকবে? এই সম্পর্কে একটি কথা নেই। কি বুঝব? ইচ্ছাকৃতভাবে এটা করছেন! জানেন না তারা? জানেন,মাননীয় সদস্যদের জ্ঞানের যথেষ্ট পরিচয় আমরা অনেকসময় পেয়েছি,তারা জানেননা বলবনা,ইচ্ছে করে বেমালুম চেপে যাচ্ছে বিষয়গুলি। ভারতবর্ষের সরকার তার যে দায়িত্ব সেই কথাটা তারা জানেন। কিন্তু বলতে হবে বামফ্রন্টের বিরুদ্ধে। রাজ্যের মানুষ জানেন বামফ্রন্টের ভূমিকা ৭৮ ইং সন থেকে। প্রতিদিন দেখে এসেছেন বামফ্রন্টের ভূমিকা উগ্রপন্থীদের বিরুদ্ধে। দেশপ্রেমিকের পবিত্র দায়িত্ব পালন করতে গিয়ে বামফ্রন্টের মন্ত্রী বিমল সিন্হা রক্ত দিয়েছেন।

একের পর এক দীর্ঘ এই সময়ের মধ্যে প্রতিদিন দেখা যাচ্ছে রক্তের হোলিখেলা যা উগ্রপন্থীরা খেলছে। আগ বাড়িয়ে, বুক চিতিয়ে দাঁড়িয়ে,দেশপ্রেমিক হিসাবে বামফ্রন্টের লোকরা রক্ত দিচ্ছে এই দেশদ্রোহীদের বিরুদ্ধে। এই প্রসঙ্গে কি বলবেন না? বি.এস.এফ-এর সংখ্যা বাড়ানোর জন্য আমরা আলোচনায় দেখতে পেলাম না। আমরা দেখলাম না,গত কয়েক বৎসর বামফ্রন্ট যে উদ্যোগ নিয়েছে সেই সর্ম্পকে বলতে। বিরোধী দল হলেও তাদের কাছে শুনব আমরা আশা করেছিলাম। এক সময়ে প্রশ্ন উঠেছিল,তারা দাবি করতেন,নাসা দেবেনা বামফ্রন্ট। নাসা চাই। মনে হচ্ছিল যেন ইন্ডিয়ান বাম এমন কোন মলম,সঙ্গে সঙ্গেই দেওয়া যায়। এমন শ্লোগান উঠেছিল কংগ্রেস দলের পক্ষ থেকে। নাসা যখন প্রয়োগ হল এখন কিন্তু আর বলেন না না দিতে হবে,বামফ্রন্ট সরকার দিচ্ছেন না। এখন নাসা না,উপদ্রুত এলাকা ঘোষণা করতে হবে। এই প্রশ্নে উপদ্রুত এলাকা ঘোষণা হয়েছে। উপদ্রুত এলাকায় কেন্দ্রীয় সরকার দায়িত্ব নিলেন না কেন? টু শব্দটি করবেন না। লজ্জা লাগে? ভাসুর ঠাকুরের নাম করতে কোন আপত্তি আছে? একেবারে কুলবধু সেজে ঘোমটা টেনে বসে আছেন। কেন্দ্রীয় সরকার বি.এস.এফ দেওয়ার ব্যাপারে সেখানে রাজ্যকে বঞ্চনা করছেন এই আলোচনাগুলি নেই। আলোচনায় উঠেছে,এরা কোথায় এসেছে। বড়লুঙ্গা,কমলনগর বর্ডার থেকে সীমান্ত থেকে অনেক দূরে সেখানে বাংলাদেশের ভিতরে উগ্রপন্থীদের ক্যাম্পের প্রশ্নে এই কথাগুলি এসেছে। প্রথম প্রথম মানুষকে এভাবে করার চেষ্টা করেছিলেন। আমাদের সরকার প্রতিটা তথ্য ম্যাপ করে যখন কেন্দ্রীয় সরকারের কাছে তুলে ধরেছেন,তার সঙ্গে যখন বি.এস.এফ এর দেওয়া তথ্য,কেন্দ্রীয় সরকারের বাহিনী,সীমান্তরক্ষী তাদের যে তথ্য এ তো অস্বীকার করার কোন উপায় নেই। বাংলাদেশের বগুড়ায় ধরা পড়ল। ত্রিপুরার সীমান্ত থেকে সেখানে যারা উগ্রপন্থীরা গেছে, তাদের বুলেট,এস.এল.আর,এম.এম. জির বুলেট বস্তায় বস্তায় বিস্ফোরক যে ঢাকা মহানগরীকে তিন-তিনবার উড়িয়ে দেওয়া যায়। অস্বীকার করার উপায় নেই। আজকেরও পত্রিকায় গত ২-৩ দিনে ধরা পড়েছে ২ ট্রাক ভর্তি বিস্ফোরক। কথাগুলি আমাদের কথা নয়,বামপন্থীদের কথা নয়,সবাই জানেন। এগুলিকে চাপা দেওয়ার জন্য,উগ্রপন্থীদের আড়াল করার জন্য বিধানসভায় যারা কথা বলেন,ধিক্কার জানাই তাদেরকে। রাজ্যের মানুষের কাছে এদের চেহারা আজকে বার বার চিহ্নিত হয়ে গেছে। গত বিধানসভায় ওরা চিৎকার করেছিলেন, যে ওরা ক্ষমতায় এসে গেছেন। ওরা নিজেরা চিৎকার করেছেন কিন্তু মানুষ রায় দিয়েছেন তাদের বিরুদ্ধে। আবার ৫ম বামফ্রন্টকে ক্ষমতায় বসিয়েছেন। মানুষ ঘৃণার চোখে দেখেছেন উগ্রপন্থীদের এবং তাদের দোসরদের। শুধু তাই নয়,আজকে উগ্রপন্থীরা চারদিক থেকে কোণঠাসা। এনকাউন্টারে বি.এস.এফ,আসাম রাইফেলস, সি.আর.পি উগ্রপন্থীরা গত কয়েকদিন ধরে কতজন খুন হয়েছেন? আমার মহকুমা আক্রান্ত খোয়াই। কিন্তু বলব,গত ১ মাসের মধ্যে ৭ থেকে ৮ জন উগ্রপন্থী এন.এল.এফ.টি,টাইগার ফোর্স তারা খুন হয়েছেন এনকাউন্টারে তারা মারা গেছে। আত্মসমর্পণ করেছে বেশ কয়েকজন। উগ্রপন্থীদের দোসর,যারা আপনাদের বন্ধু,এ.ডি.সিতে বন্দুকের জোরে ক্ষমতা দখল করেছিলেন,তা দেখে স্বপ্ন দেখছিলেন যে রাজ্যেও ক্ষমতায় এসে পড়বেন। তার জন্য তারা চিৎকার করে বলেছিলেন তারা রাজ্যে ক্ষমতায় এসে পড়ছেন কিন্তু মানুষ তাদের বিরুদ্ধে রায় দিয়েছেন,ঘৃণা প্রকাশ করেছেন। লজ্জা লাগেনা? ক্ষমতায় আসবার স্বপ্ন দেখছিলেন উগ্রপন্থীদের সঙ্গে মিতালী করে। এ.ডি.সি যখন চলে গেল কি বলবে[illegible] আপনার বন্ধু এসেই সঙ্গে বলতে হয়, মাননীয় নগেনবাবু আজকে আলোচনার সময় বসেছি[illegible] আলোচনা,বেসরকারী প্রস্তাবের উপর আলোচনা। এখানে স্যার,আমার নীলবর্ণ শিয়ালের গল্প মনে পড়ে যায়,নীলের গামলায় পড়ে গিয়েছিল

শিয়াল তো তখন সেখানে সে রাজার আসনে বসেছিল যেমন করে এখানে সংবিধানকে পাথেয় করে এই বিধানসভায় কেউ কেউ আলোকিত হচ্ছেন। তো শিয়াল কিন্তু রাজার আসনে বসলেও তার চরিত্রটাকে সেখানে গোপন রাখতে পারেনি হুক্কা হুয়া ডাক শুনে সেও ডেকে উঠেছিল। আজকেও সেরকমভাবে দেখছি বিধানসভায় কোথায় জনস্বার্থবাহী আলোচনা আর শুনলাম কি.মাননীয় সদস্য নগেন্দ্রবাবু আই এন পি টির নেতা হঠাৎ করে বলে দিয়েছেন যে.না এখানে পুলিশেরও ক্ষেত্র যেটা. যেটা উৎপাদন ক্ষেত্র না তাতে রেভিনিউ আসছে না.কাজেই এটাকে কমিয়ে দাও.চমৎকার। একদিকে পুলিশের খাতে ব্যয় কমানোর জন্য বলছেন কারণ রেভিনিউ আসছে না আবার অন্যদিকে পুলিশি ব্যবস্থার কথা বলছেন। দুমুখো চরিত্র কেন.বামফ্রন্টের বিরুদ্ধে কথা বলতে গিয়ে শিয়ালের মত নিজের চরিত্রটাকে লুকিয়ে রাখতে পারছেন না.ধরা পড়ে গেছেন, এটা বিধানসভায় পরিস্কার হয়ে গেছে।

**শ্রী নগেন্দ্র জমাতিয়া** ঃ-উগ্রপন্থীরা যদি আমাদের সঙ্গে থাকত তাহলে ঠিকই আমরা ক্ষমতায় আসতাম।

**শ্রী সমীর দেবসরকার** ঃ কি বলছেন আপনি? আমরা তো পত্র পত্রিকায় যা দেখছি তাতে আপনাদের দলটারই অস্তিত্ব থাকবে কিনা সন্দেহ দেখা দিয়েছে.দলই টিকবেনা। এখানে বিধানসভায় আলোচনার মধ্যে কোথায়ও আজকে আসেনি অদৃশ্য মিত্রশক্তি.না একবারও শুনিনি সেই আওয়াজগুলি.আজকের আলোচনায় নতুন কিছু আসেনি। মাননীয় বিরোধী দলনেতা একেবারে অরণ্য অভ্যন্তরের সংবাদ এখানে স্পীকার বিধানসভায় বলে ফেলেছেন.না এগুলিও আসেনি। সেও পুরানো কায়দায় বস্তাপচা কথাগুলি বলে বামফ্রন্টের বিরুদ্ধে কি উদগার করেছেন। বিধানসভার নির্বাচনের সময়ও এই কথাগুলি বলেছিলেন এবং ত্রিপুরার জনগণ রায় দিয়েছেন আপনাদের প্রতিটি কথার। কাজেই.আমরা মনে করিনা নতুন করে এই সমস্ত প্রশ্নের উত্তর দেওয়ার দরকার আছে। একটা কথা মাননীয় সদস্যদের জানা উচিৎ.মাননীয় সদস্য রতনবাবুও জানেন বড়লুঙ্গা বা কমলনগরের ঘটনার দিন তারা বলেছিলেন পুলিশ অফিসার কাউকে পাচ্ছিলেন না। আমি সাফাই গাওয়ার জন্য বলছি না.ঐ মহকুমায় লোক হিসাবে আমি অন্তত যতটুকু জানি এস.পি সেদিন ছিলেন খোয়াইতে এবং ঘটনার সময় এস পি যদি নিজে গাড়ী কমলনগরের দিকে ছুটে না যেতেন এবং দূর থেকে তিনি নিজে যদি পুলিশকে নিয়ে ব্যবস্থা নেওয়ার জন্য অগ্রসর না হতেন তাহলে ঘটনা আরও অনেক বড় হয়ে যেত। কেন এই কথাগুলি গোপন রাখছেন.এটা তো সত্যি। তবে হ্যাঁ.কোন কোন ক্ষেত্রে আরও কঠোর পদক্ষেপ নেওয়ার প্রয়োজন হতে পারে। গঠনমূলক কথা বলুন কিন্তু বেমালুম যে কথাগুলি নয় অসত্য সেটা পরিবেশন করছেন তা এভাবে তো হাউসকে এবং ত্রিপুরার জনগণকে বিভ্রান্ত করা যাবেনা। আপনারা তো এক সময় টি.এস. আর-এর বিরোধিতা করেছেন.বদনাম করেছেন। আপনারা আপনাদের বন্ধুরা চার কি ছয় মাস আগেও এস.পি.ও-র বিরুদ্ধে বিষেউদগার করেছেন. আজকে একেবারে গদগদ হয়ে যাচ্ছেন নিজেদের এই দুমুখো চরিত্রটা বদলান। আমরা বিশ্বাস করি বামফ্রন্ট সরকার আন্তরিকভাবে ত্রিপুরার জনগণের জানমাল রক্ষা করার জন্য কাজ করছেন এবং সেই কাজে সফলতা আসছে। আমরা বিশ্বাস করছি উগ্রপন্থীরা প্রতিদিন কোণঠাসা হচ্ছে। আমরা আরও বেশী ভূমিকা আশা করছি এবং কেন্দ্রের কাছে সেখানে সীমান্তে কাটাতারের যে বেড়া দিয়েছে তার সংখ্যা আরও বাড়ানোর জন্য যে দাবি সেই দাবিকে আরও জোরদার করার জন্য দাবি করছি। সত্যিই যদি মানুষের প্রতি কারোও দরদ থাকে আর উগ্রপন্থীদের প্রতি ঘৃণা থাকে তো তাদেরকে নির্মূল করার জন্য আন্তরিকভাবে সাহায্য করুন এবং আপনারা যে প্রস্তাবটি নিয়ে আলোচনা করেছেন সেটা থেকে বিরত থাকবেন এই আশা

রেখে আমার আলোচনা এখানে শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ স্পীকার** ঃ- মাননীয় সদস্য শ্রী অনিমেষ দেববর্মা,সময় দশ মিনিট।

**শ্রী অনিমেষ দেববর্মা** ঃ-মিঃস্পীকার স্যার,আজকে যে দিনটাতে আমরা এই আলোচনার সুযোগ পেয়েছি এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ দিনও সময় আমরা পেয়েছি আলোচনা করার জন্য। কারণ ত্রিপুরার মুখ্যমন্ত্রী মানিক সরকার মহোদয় ভারতবর্ষের এই সীমানায় থেকে উনি বলছেন যে,বাংলাদেশের ঘাটিতে ৫৪ টা না ৬০ টা উগ্রপন্থীর ঘাটি আছে। তো আমি বিশ্বাস রাখব যে,এবার যেহেতু উনি বাংলাদেশেই আছেন তো ওখানকার স্বরাষ্ট্রমন্ত্রী এবং প্রধানমন্ত্রীর সঙ্গে তিনি নিশ্চয়ই এ ব্যাপারে আলোচনা করবেন এবং আমরা আগামীকালকে সকালবেলায় পত্র পত্রিকায় তা দেখব এবং তার প্রমাণ পেয়ে যাব যে,ওনার উগ্রপন্থীর সমস্যার সমাধানের ব্যাপারে কতটুকু আন্তরিকতা আছে।

যাই হোক এই খোয়াই মহকুমায় যে ধরনের নরসংহার সংঘটিত হয়েছে তারপর বিশেষ করে আমার প্রমোদনগর কেন্দ্রে আমি বার বার দাবি জানিয়েছি যে মানুষ নিরাপত্তাহীন রাত্রি যাপন করছে। পুলিশের মহানির্দেশকের কাছে আমি লিখেছি এবং বিভিন্ন মাধ্যমে আমি রাজ্য সরকারের কাছে দাবি জানিয়েছি যে এই সমস্ত এলাকায় নিরাপত্তা ক্যাম্প বসানো হোক। বিশেষ করে গৌরাঙ্গটিলার নিকটস্থ খামারটিলা বলে যে জায়গাটা আছে বিস্তীর্ণ এলাকায় কোন নিরাপত্তার ব্যবস্থা নেই। সেই জায়গায় নিরাপত্তা ক্যাম্প বসানোর জন্য আমরা দাবি জানিয়েছি। কিন্তু বামফ্রন্ট সরকার তাতে স্বরাষ্ট্র দপ্তরের পক্ষ থেকে কোন উদ্যোগ আজ পর্যন্ত নেওয়া হয়নি। জানি না এই এলাকায় কে বা কারা শহিদ হবেন। তারপরই আপনারা ক্যাম্প বসাবেন। এটাতে ভবিষ্যতই বলতে পারবে বর্তমানে আর বলার অপেক্ষা রাখেনা। তথাপি আমরা অনুরোধ রাখব এই ত্রিপুরার স্বরাষ্ট্রমন্ত্রী তথা ত্রিপুরার মাননীয় মুখ্যমন্ত্রী এই ব্যাপারে আরো বেশী সিরিয়াসলি যেন এই বিষয়টা বিবেচনা করে নিরাপত্তা ক্যাম্প বসানোর ব্যাপার। কারণ এই জায়গায় বিভিন্ন দিক থেকে আমরা খবর পাচ্ছি যে এখানে একটা উগ্রপন্থী আক্রমণের আশঙ্কা আছে।

আরেকটা জিনিস এই হাউসে আমি বলব যে এস.পি.ও আপনারা ত্রিপুরা সরকারের পক্ষ থেকে রিক্রুটমেন্ট করছেন-আমরা কংগ্রেস এবং আই.এন.পি.টি-র পক্ষ থেকে বার বার বলেছি যে এই রিক্রুটমেন্ট সঠিকভাবে হচ্ছে না। শাসকদলের কতকগুলি ছেলেকে আপনারা প্রাধান্য দিচ্ছেন। কিন্তু একটা কথা,এই হাউসের সকল মেম্বার্স এটা স্বীকার করবেন যে যারা এস.পি.ও আছে,আজকে এই এস.পি.ও সহ তাদের পিতামাতা কেউ গ্রামে থাকতে পারে না। যদি সে এস.পি.ও হিসেবে তার ডিউটিতে জয়েন করেছে সেদিন থেকেই সে সেই গ্রামেই থাকতে পারে না। সে যদি গ্রামেই থাকতে না পারে তাহলে সে কি করে সেখানকার উগ্রপন্থীদের আসা যাওয়ার খবরাখবর রাখবে। বিশেষ করে উই আর গোয়িং টু ইউজ এস.পি.ও ফর গিভিং ইনফরমেশন অ্যাজ ওয়েল অ্যাজ টু শো দ্য অ্যালী অব্ দ্য মিলিটেন্ট দেয়ার স্টেয়িং অ্যাট দ্যাট মোমেন্ট। এই ইনফর্মশেনটা দিয়ে আমরা মিলিটেন্সী আক্রমণের যে পরিকল্পনা বা ছক সেটা আমরা নাকাম করার যে ব্যবস্থা তাহলে কি করে হবে? তাছাড়া আপনারা বিভিন্ন পত্র পত্রিকায় দেখেছেন,উগ্রপন্থীর তরফে এস.পি.ও দের উদ্দেশ্যে তারা একটা নোটিশ দিয়েছে যে যারা এ.কে-৪৭ বা ভারী গোলা বারুদ নিয়ে যদি আত্মসমর্পণ করে এস.পি.ওরা তবে তাকে দুই লক্ষ টাকা না এক লক্ষ টাকা পুরস্কার দেওয়া হবে। এই ঘোষণা তারা উগ্রপন্থীরা করেছে। সে ক্ষেত্রে দেখা যায় ত্রিপুরা সরকারের পক্ষ থেকে যে ঘোষণা আপনারা দিয়েছেন যে ২০ হাজার না ১৫ হাজার

টাকা পুরস্কার দেওয়া হবে যদি কোন উগ্রপন্থী আত্মসমর্পণ করে। তো এই যে বিষয়গুলি চলছে বর্তমান পরিস্থিতির উপর বিচার করে যে জিনিসটা হওয়া উচিৎ,ত্রিপুরা সরকারের পক্ষ থেকে যে জিনিসটা নেওয়া উচিৎ সেটা হচ্ছে না। আরেকটা জিনিস আমরা দেখলাম এই যে নিরাপত্তা ক্যাম্প আপনারা পাহাড়ের বিভিন্ন জায়গায় বসিয়েছেন,এই সমস্ত জায়গায় আমরা গত দশ বছরে দেখেছি যে উগ্রপন্থীরা কোনদিনই কমলনগর বা বড়লুঙ্গার মত নরসংহার করছে না। এটা বাস্তব সত্য। আমাদের প্রশ্ন-এখন যেখানটায় উগ্রপন্থী আক্রমণ হতে পারে হোয়াই ইউ ডোন্ট সেট আপ পুলিশ ক্যাম্প ইন্ দোজ এরিয়াজ? আপনারা বলছেন যে ঠিক আছে-উগ্রপন্থীদের ধরার জন্য আমরা এই জায়গায় ক্যাম্প বসিয়েছি। আরেকটা জিনিস দেখুন যতগুলি মানুষ গ্রেপ্তার হয়েছে দেখা গেছে তাদের কতজনের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হয়েছে? কই,সবাই তো খালাস পেয়ে যাচ্ছে এখানে আসলে পরে। তাহলে আপনাদের যে পরিকল্পনা,যে ইনফর্মেশনে আপনারা উগ্রপন্থী বলে যে সব যুবকদের ধরে আনছেন,এখানে আমার মনে হয় ইনফর্মেশনে গ্যাপ আছে। এটা রিভিউ করা উচিৎ। এইভাবে যদি রিভিউ না করে আমরা উগ্রপন্থীর নামে সাধারণ মানুষকে ধরতে থাকি তাহলে অগ্নি নির্বাপক সংস্থার মাধ্যমে আরো আগুন জ্বালিয়ে দেবার মত পরিস্থিতি হয়ে যাবে। দিস ইজ ফ্যাক্ট। আমি বলছি আমার কেন্দ্রের সুবল কুবরা গ্রামে যে তিনটা ছেলেকে হত্যা করা হয়েছিল কিছুদিন আগে আপনারা দেখেছেন বিভিন্ন পত্র-পত্রিকায় এই ছেলেগুলি মূলত আমরা সে জায়গাটায় গিয়েছিলাম-কংগ্রেসের একজন এম.এল.এ ছিলেন এবং আমরা কয়েকজন লিডার গিয়েছিলাম। সেখানে গিয়ে আমরা যেটা বাস্তব সত্য জানতে পারলাম যে-একটা ছেলে সুবীর দেববর্মা,তার বয়স মাত্র-১৮ বছর। এই ছেলেটি খুমলুঙের কোন একটা কোচিং সেন্টারের ছাত্র। কমলনগর,বড়লুঙ্গার ঘটনার পরে সেই ছেলেটা সেখানে যেতে না পারার কারণ পরিবেশ উত্তপ্ত ছিল যে কোন মুহূর্ত যে কোন ঘটনা হতে পারে। সেই উত্তপ্ত পরিবেশের দরুণ সে তার বাড়ীতেই ছিল এবং সেখানে আসতে সেই এলাকায় টি.এস.আর সেই ছেলেটাকে গুলি করে হত্যা করেছে। এই ঘটনার তদন্তের জন্য আমরা দাবি করেছি কিন্তু আজ অব্দি নাথিং হ্যাজ হেপেন্ড। একটা স্কুলের ছাত্র, রেজিস্টার্ড ছাত্র,উগ্রপন্থী হতে পারে। তাহলে একটাই সন্দেহ আছে যে কোনদিন কোন বিধায়ককেও কোন জায়গায় পুলিশ বাহিনী গুলি করে ফেলে তারপরও কোন তদন্ত হবে না। তারপরও বলতে হয় যে আপনারা নিরাপত্তার সাঙ্ঘাতিক ব্যবস্থা করেছেন। সেখানে আমাদের তো সাঙ্ঘাতিক একটা সন্দেহ আছে। আমি বার বার এসকর্ট চেয়েছি যে বিভিন্ন প্রত্যন্ত অঞ্চলে গিয়ে বলব ছেলেদের যে উগ্রপন্থার রাস্তা ছেড়ে দাও তোমরা এবং মেইন স্ট্রীমে চলে এসে এই ধরনের প্রচার করার সুযোগ আমাদের মত ছেলেদের পাওয়া উচিৎ।

কিন্তু বার বার এস.পি (অপস্) থেকে বলা হচ্ছে ম্যান পাওয়ারের স্বল্পতা থাকায় এসকর্ট দেওয়া যাচ্ছে না। এই ধরনের চিঠি আমার কাছে আছে। তাহলে আপনারাই বলুন,আপনারা যদি জনপ্রতিনিধিদের এসকর্ট দিতে না পারেন তাহলে সাধারণ মানুষকে কিভাবে রক্ষা করবেন আপনারা? তাছাড়া একটি চিঠিতে আমি লিখেছি প্লীজ ডোন্ট ম্যানশন ম্যানপাওয়ার আর নট এ্যাভলেভল-সেটা না করে আপনারা একটু দিন। সুবল কোবড়াতে যাওয়ার জন্য থ্রী নট থ্রী এসকর্ট এরপর আমাকে দেওয়া হল। আমি সিকিউরিটিতে যারা এসেছিলেন তাদেরকে বাধ্য হয়ে বলেছি,আপনারা যে যে ধর্মে বিশ্বাসী-আপনারা নাম নিয়ে চলুন। আজকে আর ফিরতে পারব কিনা সন্দেহ আছে। আমি এখন স্বরাষ্ট্রমন্ত্রীকে জিজ্ঞেস করতে চাই এর পেছনে কি কারণ আছে? আমরা যদি পাহাড়ে গিয়ে তাদেরকে না বলতে পারি তাহলে এটা কারা করবেন? আগরতলায় বিধায়করা সেখানে

যাবেন এই কথা বলতে? ডেমোক্রেসি বলতে কোন জিনিস পাহাড়ে নেই। কোন দলের সমর্থকরাই আজ পাহাড়ে রাজনীতি করতে পারছেনা। একটি গ্রুপের লোকরাই কি পাহাড়ে থাকবে? আগরতলা শহরে সব রাজনৈতিক দলের লোকরা তো এক সাথেই আছেন। তাহলে আমরা পাহাড়ে থাকতে কেন পারব না? কে এর জন্য দায়ী? আপনারা পরিকল্পিতভাবে যদি কোন জিনিস বাস্তবরূপ দিতে চান এটা সম্ভব হবে না। স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর উচিৎ হবে-উগ্রপন্থী ধরার নাম করে পাহাড়ে যে অত্যাচার চলছে সেটা রিভিউ করা দরকার। সঠিক ইনফর্মেশন যতক্ষণ পর্যন্ত না পাওয়া যাচ্ছে ততক্ষণ পর্যন্ত কেউ যেন গ্রেপ্তার না হয়-সেটা উনাকে দেখতে হবে। আমাদের কাছেও যদি আপনারা সাহায্য চান তাহলে আমরাও আপনাদের সাহায্য করতে প্রস্তুত আছি। সেদিন আমি পুলিশের এস.ডি.পি.ওকে বলেছি,কেন আপনি আমাদের সাহায্য চাইছেন না? উগ্রপন্থীরা কোথায় ঘুরাফেরা করছে সেটা আপনি আমাকে জিজ্ঞেস করুন। আমি কি আপনাদের সাহায্য করতে পারি না? প্রমোদনগর এলাকার একজন বিধায়ক হিসাবে গত সাত আট মাস ধরে আমি আছি। কিন্তু আমাকে কিছুই জিজ্ঞেস করা হয়না। সন্ত্রাসবাদ যদি পাহাড়ে কায়েম থাকে তাহলে রাজ্যের উন্নতি সম্ভব নয়। নিরাপত্তাহীনতায় যারা ভুগছেন তাদের জন্য সিকিউরিটি ক্যাম্প দেওয়া হোক্। তাহলে মানুষ সেখানে থাকতে পারবেন।

স্যার,পাহাড়ে আজকে শিক্ষার অভাব। ১৯৫০-৬০ ইং সালে কংগ্রেসের আমলে পাহাড়ের মানুষ খেতে পেতেন না। কারণ তখন তারা সরকারের চাকুরী করতে পারত না। আজকেও যদি তারা পড়াশুনা করতে না পারেন তাহলে তাদের উন্নতি কি করে হবে? সরকার বলছে উগ্রপন্থার কারণে পাহাড়ে শিক্ষা ব্যবস্থা বিপর্যস্ত। তাহলে ক্যাম্প কেন,মডেল স্কুল তৈরী করুন। ওখানকার ছেলেমেয়েদের শহরের হস্টেলগুলিতে আনুন। চেবরীর দ্বাদশ শ্রেণী বিদ্যালয়টি এই সরকারের আমলে বন্ধ হয়ে গেল। পাহাড়ে নয় উগ্রপন্থী সমস্যা। চেবরীতে কি সমস্যা? সেখানে তো উগ্রপন্থী নেই। পাহাড়ের ছেলে মেয়েরা যদি শিক্ষার সুযোগ থেকে বঞ্চিত হয় তাহলে রাজ্যে সমস্যা আরোও বাড়বে বলে আমার মনে হয়।

তাই আজকে এখানে আইনশৃঙ্খলা পরিস্থিতি নিয়ে আলোচনা হয়েছে তার মধ্যে আমি মনে করি মিলিটেন্সী যে ব্যাপারটা তাকে যদি দমন করতে হয় তাহলে রোড ইনফ্রাকট্রাকচার দরকার আছে।

**মিঃ স্পীকার** ঃ মাননীয় বিরোধী দলনেতা আমাদের সময় বাড়াতে হবে।

**শ্রী অনিমেষ দেববর্মা** ঃ- তাহলে সেখানে রোড ইনফ্রাকট্রাকচারের ব্যবস্থা হোক যোগাযোগের ব্যবস্থা হোক তবেই পুলিশ দপ্তরের কাছে সময়ে খবর আসবে পুলিশ মিলিটেন্সীকে আক্রমণ করতে পারবে বলে আমার মনে হয় এবং এটাই করা উচিৎ। ধন্যবাদ স্যার,সময় দেওয়ার জন্য।

**মিঃ স্পীকার** ঃ- মাননীয় সদস্য শ্রী কাজল চন্দ্র দাস।

**শ্রী কাজল চন্দ্র দাস** ঃ-মাননীয় স্পীকার স্যার,বিরোধী দলনেতা কর্তৃক যে মূলত প্রস্তাব এনেছেন তাকে আমি সম্পূর্ণ সমর্থন করছি এবং যে বক্তব্য রেখেছেন তাকেও আমি পূর্ণ সমর্থন করে আমি সংক্ষিপ্ত বক্তব্য রাখছি শুধু এখানে আমি আমার এলাকা নিয়ে বলছি।

স্যার,এই রাজ্যের স্বরাষ্ট্রমন্ত্রী অর্থাৎ মুখ্যমন্ত্রী এই বিধানসভায় দাঁড়িয়ে বলেছেন আমাদের রাজ্যে মাত্র ১৪০৫ জন উগ্রপন্থী আছে এবং ৫১ হাজার মিলিটারী এবং প্যারা মিলিটারী ফোর্স আছে এস.পি.ও বাদে। এই ১৪০৫ জন উগ্রপন্থীকে ধরার জন্য আমরা বার বার অনেক প্রস্তাব দিয়েছি উনার কাছে। আমরা এই

বিধানসভায় আবেদন করেছি একজন অবসর প্রাপ্ত বিচারপতিকে দিয়ে একটা তদন্ত করা হোক এই উগ্রপন্থীর পেছনে কোন্ কোন্ রাজনৈতিক দল এবং কারা জড়িত আছে। তাদেরকে চিহ্নিত করা হোক এবং তাদেরকে শাস্তির ব্যবস্থা করা হোক এবং একে নির্মূল করা হোক। আমার আগে শাসক দলের যিনি বক্তব্য রেখেছেন উনি খুব সুন্দর বক্তব্য রেখেছেন যে আমরা নাকি বি.এস.এফ কে বাড়ানোর না ফোর্স বাড়ানোর এই ব্যাপারে কেন আমরা বলিনা। আমরা তো বলতাম। উনিই তো বলেছেন ১৪০৫ জন উগ্রপন্থী তার জন্য ৫১ হাজার ফোর্স রয়েছে তাতে অনেক যথেষ্ট। এই ত্রিপুরা রাজ্যে আটশত কিলোমিটারের উপর বাংলাদেশ সীমান্ত রয়েছে এবং সেখানে কাঁটাতারের বেড়া দেওয়ার জন্য ঐ সেদিন কেন্দ্রীয় মন্ত্রী এসেছিলেন কিছুদিন আগে তিনি বললেন এই রাজ্য সরকারের গাফিলতির কারনে অনিচ্ছার কারনে মাত্র ৪০ কিলোমিটার সীমান্ত কাটা তারের বেড়া দেওয়া সম্ভব হয়েছে। জায়গা দিচ্ছেনা। আমরা কি এই সব বলে রাজ্য সরকারকে আবার দোযারূপ করব? এরপরেও আমরা কিন্তু বার বার বলি বিভিন্ন জায়গায় ব্যবস্থা নেওয়ার জন্য। আমাদের এখানে বিশেষ করে কল্যাণপুর অঞ্চলে ১৯৯৬ ইং সাল থেকে শুরু করে ২০০৩ইং সাল পর্যন্ত প্রায় একশতের উপর ঘটনা হয়েছে,মারা গেছে খুন হয়েছে,অগ্নি সংযোগের ঘটনা হয়েছে।

**মিঃ স্পীকার** ঃ- মাননীয় সদস্য ১০ মিনিটের মধ্যে শেষ করুন।

**শ্রী কাজল চন্দ্র দাস** ঃ স্যার,কল্যাণপুরের ঘটনার কথা বলছি একটু সময় দেবেন। কল্যাণপুর বাজার কলোনী,খাস কল্যাণপুর,লক্ষীনারায়ণ পুরে পুলিশ ক্যাম্প ছিল কিন্তু ১৯৯৭ ইং সালে সেখানে উগ্রপন্থী ঢুকে পুলিশের সামনে মেরেছে। কিন্তু শাসকদলের বিধায়ক একবারও এই ঘটনা বলেন নি এই ব্যর্থতার কারণ কি, কার দোষে সেটা হয়েছে। কল্যাণপুরের ঘটনায় যারা জড়িত এবং শুনতে পেরেছেন এবং কল্যাণপুরের মানুষ বলে যারা সেই দিনের ঘটনায় জড়িত ছিল তাদেরকে রক্ষা করবার জন্য শাসকদলের এই বিধায়কের বাড়ীতে তারা ছিল এবং উনি তাদেরকে রক্ষা করেছেন। এটাও তদন্তের জন্য আমরা বার বার বলছি। কল্যাণপুরের ঘটনা স্যার,অনেক জায়গায় হয়েছে,ত্রিসাবাড়ীতে। বিশেষ করে আমাদের মানিকবাবু মুখ্যমন্ত্রী হওয়ার পরে, স্বরাষ্ট্র পাওয়ার পরে আমার কল্যাণপুরে যেসব ঘটনা হয়েছে ত্রিসাবাড়ী,কুঞ্জবন,বাঘবেড়,তরণী দাসপাড়া, মোহরছড়া,কমলপুর,বড়মুড়া ৫৭ জন মারা গেছে। আমরা দেখি ঘটনার পরে পুলিশের কোন অর্ডার হয়না। ঘটনার পরে কিন্তু সেখানে ক্যাম্প দেয়। ১৯৯৬ ইং এর পর থেকে কল্যাণপুরে ঘটনা হওয়ার পর থেকে আমরা বার বার বলেছি,আমার মাননীয় সি.এল.বি তিনি ১৫ তারিখ চিঠি দিয়েছে আমি ১৭ তারিখ চিঠি দিয়েছি। আমি সেখানে আরও তিনটা ক্যাম্প বেশী দিতে বলেছি। খামারটিলা কুঞ্জবনের মুকামবাড়ী,ইতারলি এবং লালটিলাতে বলেছি এবং এই ঘটনার আগের দিনেও ১৪ই আগস্ট রটনার আগের দিনেও আমি এস.ডি.পি.ও-র সঙ্গে কথা বলেছি আমি উর্ধ্বতন কর্তৃপক্ষের সঙ্গে কথা বলেছি। আজকে শাসক দলের সদস্য বলেছেন এস.পি.ও-র কারনে অনেক জন বেঁচে গেছেন। সত্যিই সেদিন যদি এস.পি ও না যেত অনেক জন লোক মারা যেত। এই ঘটনা তাদেরই সাজানো ঘটনা ছিল। এমন কোন ঘটনা কোনদিন শুনেছেন রাস্তার কিনারে এখানে প্রণববাবু গিয়েছেন পবিত্রবাবু গিয়েছেন কেশববাবু,গিয়েছে,তারা দেখেছেন কোথায় ঘটনা হয়েছে। একদম রাস্তার পাশে রাত নয়টার সময়। আগেও কথা ছিল প্রতি ৫ মিনিট পরপর পুলিশ যাবে সেখানে বাড়ীঘরের দরজা কুড়াল দিয়ে কুপিয়ে ভেঙ্গে খাটের নিচু থেকে এনে গুলি করে মেরেছে। অথচ আমি এই রাজ্যে স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে বার বার সেখানে ক্যাম্প দেওয়ার জন্য অনুরোধ করেছি। উনি বলেছিলেন

সেখানকার মানুষের নিরাপত্তার জন্যে সেখানে সি.আর.পি.এফ হেড কোয়ার্টার খুলবে। কিন্তু আজ পর্যন্ত কোন সিকিউরিটি দেওয়া হয়নি। আমি আগের অধিবেশনে দাঁড়িয়ে বললাম যে আমার এস.ডি.ও নিয়ে গেছে আমার কন্ট্রাক্টরকে নিয়ে গেছে তখন সি.আর.পি.এফ বলছে পশ্চিম দিকে নিয়ে গেছে পশ্চিম দিকে নিয়ে যাওয়ার জন্য তখন পুলিশ বলছে যাবে না। উনি আমাকে উত্তর দিলেন মাননীয় সদস্য কি করে জানেন। এতদিন গণমুক্তি পরিষদ নাম দিয়ে পাহাড়ে কোনদিন কংগ্রেস করতে দেয়নি। কল্যাণপুর অঞ্চলে ভুবন দেববর্মা কংগ্রেস করত তাকে খুন করা হয়েছে। কংগ্রেসের নাম নেওয়া যেত না। এখন এই সব জায়গায় পার্টি থেকে লোক গেলে সব লোক চলে এসেছে এখন। তারা সবসময় আমাদেরকে সহযোগিতা করতে চেষ্টা করে। মুখ্যমন্ত্রীকে সেই অনুসারে যা খবর পায় সেগুলি বলে সাহায্য করতে চেষ্টা করি। কিন্তু আজকে পাঁচ বছরে উনার রূপ দেখেছি আমরা। উনার কাজের চেহারা বলে দেয় যে,এই পদে উনার কোন নৈতিক অধিকার নেই। তাত্ত্বিক কথা না বলে সেখানকার আইন শৃঙ্খলা রক্ষা করলে হয় ভাল। বিশেষ করে বলে থাকেন কোন ঘটনা হলে আমরা নাকি হতাশায় ভুগছি। হতাশার রাজনীতি করি আমরা। আই.এস.আই ঘটনার সঙ্গে জড়িত থাকে। কথায় কথায় বলে ঘটনা করে বাংলাদেশে চলে যায়। কল্যাণপুর বাজার কলোনী থেকে বাংলাদেশ কত দূরে? মাননীয় সদস্য বলতে পারেন। কমলনগর যেখানে ঘটনা হয়েছে সেখান থেকে বাংলাদেশ কত দূরে প্রণববাবু গিয়েছেন জিজ্ঞেস করুন। বড়লুঙ্গা থেকে বাংলাদেশ কত দূরে? এই রাজ্যের স্বরাষ্ট্রমন্ত্রী মানুষকে বোকা বানাবার জন্য আমাদেরকে বারবার বলছেন যে আমরা হতাশায় ভুগছি। আমার কল্যাণপুরের ঘটনায় যারা জড়িত এই ঘটনা সম্বন্ধে আজ পর্যন্ত পুলিশের – যে আমরা হতাশার রাজনীতি করি এই ধরনের বিভিন্ন কথা বলেন। তা হতাশা কিসের? আমরা তো কোনকিছু হারাইনি। আমাদের সংখ্যা যা ছিল তাই আছে। এখানে হতাশা তো মানিকবাবুর। আজকে পদটাকে ধরে রাখবার জন্য মিথ্যা বিবৃতি দিয়ে মানুষকে এখানে চমক লাগাবার চেষ্টা করছেন। কোথাও বলছেন যে হতাশা আবার কোথাও বলছেন যে কাঁটাতারের বেড়া আবার কোথাও বলছেন যে আই.এস.আই এর চক্রান্ত আমি অন্তত উনাকে অনুরোধ করব এই রাজ্যের মানুষকে রক্ষা করবার জন্য। কি দোষ ছিল স্যার প্রিয়াংকা বিশ্বাসের, বড়লুঙ্গাতে চার মাসের একটা শিশুর? যেখানে ক্যাম্প দেওয়া হয়েছে সেখানকার লোকেরা বলছে যে ক্যাম্পটা সরিয়ে ভেতরে দিত। আমার বাগবেরে হোমগার্ড ক্যাম্প যখন ঘটনা হয় তখন হোমগার্ডরা ক্যাম্পের ভিতর চলে গেছে। মানুষ বার বার চিৎকার করে বলছে যে আমাদেরকে বাঁচাও কিন্তু তারা একবার ক্যাম্প থেকে বের হলো না। বড়লুঙ্গাতে এখন ক্যাম্প দেওয়া হয়েছে কিন্তু সেখানকার মানুষ বলছে যে যেখানে ঘটনা হয়েছে সেখানে ক্যাম্প দেওয়া হোক। কিন্তু সেখানকার সি.পি.এম-এর দাবি মত নতুন বাজারে ক্যাম্প দেওয়া হয়েছে। মানুষের স্বার্থে না,কারণ রাত্রের বেলায় মানুষ থাকে না। একবারও কি মাননীয় সদস্য বলেছেন যে,সেখানে ভিজিট করে সেখানকার মানুষ কোথায় ক্যাম্প চায় সেটার ব্যবস্থা করবার জন্য? সেখানকার একজন আপনাদের দলের প্রতিনিধি এবং মন্ত্রী ঘটনার ৭ দিনের পর সেখানে গিয়েছে। আর আপনি তো কিছুই জানেন না। এইভাবে স্যার,একের পর এক ঘটনা ঘটে চলছে।

**মিঃ স্পীকারঃ**- মাননীয় সদস্য আপনি শেষ করুন।

**শ্রী কাজল চন্দ্র দাসঃ**-আমাকে একটু সময় দিন স্যার। এইভাবে একের পর এক ঘটনা চলছে স্যার। এটা থেকে রক্ষা পেতে গেল এই হোম ডিপার্টমেন্টের আলাদা মন্ত্রী করা দরকার। আমরা বলিনা কাকে আপনারা

মন্ত্রী করবেন। কিন্তু আলাদা করা দরকার এবং এই ডিপার্টমেন্ট থেকে মুখ্যমন্ত্রীকে সরে যাওয়ার জন্য আমি বার বার আপনার মাধ্যমে অনুরোধ করছি এবং এটাকে পরিবর্তন করে আলাদা করুন। এবং এটা না শুধু স্যার, আমি সাথে সাথে স্যার এই ঘটনা বলেছি যে কমলনগরে এবং বড়লুঙ্গাতে ঘটনার পর আমাদের খোয়াই অঞ্চলের বিভিন্ন জায়গায় বিশেষ করে প্রমোদনগর,কৃষ্ণপুর,তেলিয়ামুড়া এবং কল্যাণপুরে এই সব অঞ্চলে উগ্রপন্থী হামলা যে কোন সময় ঘটতে পারে। আমাদের কাছে খবর আছে এবং আমরা প্রতিদিন খবর পাচ্ছি। গত বিশ্বকর্মাপূজার দিন আমাদের কাছে খবর আছে যে,সেইদিন কল্যাণপুরের মোহরছড়া বাজার এবং কল্যাণপুরে আক্রমণ করার কথা ছিল কিন্তু পুলিশের সতর্কীকরনের কারনে সেটা রক্ষা পেয়েছে। আমি এখনও বলব যে এখানে আরো ঘটনা হতে পারে স্যার,প্রমোদনগরে খামারটিলা,এবং বাগানবাজার,কুঞ্জবনের মুকামবাড়ীতে,মোহরছড়ার লালটিলা,ইচারবিল এবং তেলিয়ামুড়ার ব্রহ্মছড়ার একটা অংশ যেখানে রয়েছে সেখানে ঘটনা যে কোন সময় ঘটতে পারে। আমরা শুধু সেখানে ক্যাম্প দিয়ে মানুষের নিরাপত্তা রক্ষা করার কথা বলছি না সেখানে নিরাপত্তা ব্যবস্থা নেওয়ার জন্য অনতিবিলম্বে সেটা আপনার মাধ্যমে আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে এবং সাথে সাথে উনার দেওয়া প্রতিশ্রুতি কুঞ্জবন মুকামবাড়ীতে সি.আর.পি.এফ এর হেড কোয়ার্টার যাতে তাড়াতাড়ি হয় এবং প্রিয়াংকা বিশ্বাস চারমাসের শিশু,শুরুভিনি দেবনাথ ৭৫ বছরের বৃদ্ধা, সূর্যবালা দাস ৭৫ বছরের বৃদ্ধা এই রকম যাতে হারাতে না হয় এবং আপনাকে বলি স্যার,এবং আপনার মাধ্যমে আমি বলতে চাই আর কত খুন সমীরবাবু এবং মানিকবাবুরা চান? কল্যাণপুরে স্যার,৯৬ইং থেকে এখন পর্যন্ত ১০ জন লোক খুন হয়েছে। আর কত খুন তারা চায় স্যার? রক্তের প্রয়োজন হয় তো আমাদেরকে বলুন আমরা দেব। সাধারণ মানুষের কি দোষ স্যার। কত ঘটনা ঘটাতে চায় তারা স্যার? আগের থেকে বলা থাকা সত্ত্বেও নির্দেশ দেওয়া সত্ত্বেও এবং আবেদন করা সত্ত্বেও সমীরবাবুর মত লোকেরা পরিকল্পনা করে কল্যাণপুরের ঘটনা রটছে এটা আমাদের কাছে সন্দেহ এবং মানুষের কাছে সেই খবর আছে। সেই এলাকার মানুষ সবাই বলে স্যার। সম্পূর্ণ ঘটনা তারা পরিকল্পনা করে খোয়াই অঞ্চলে করছেন স্যার। স্যার,আমি আপনার মাধ্যমে বলতে চাই যে আর কত খুন দরকার?

১৯৯৬ইং সাল থেকে ১১ টা ঘটনা হয়েছে স্যার কল্যাণপুরে। এখন অব্দি কোন নিরাপত্তা নেই,আপনি যদি আমার এলাকা একবার পরিদর্শন করেন তাহলে দেখবেন কি অবস্থা। আমি ১৯৯৬ইং সালে ভৌগোলিক চেহারা ভুলব,না। ১৯৮৮ইং সালের ভৌগোলিক চেহারা ভুলব না,১৯৯৮ইং সালের মানিকবাবুর মুখ্যমন্ত্রী হওয়ার পর এই রাজ্যে স্বরাষ্ট্রমন্ত্রী হওয়ার পর এবং পার্টির সম্পাদক হওয়ার পর কল্যাণপুরের যে ভৌগোলিক চেহারা আপনি একবার দেখে আসুন স্যার। ৯৮ইং সালে কোথায় বাঙালি থাকত আর এখন কোথায় থাকে। এখন সেখানকার মানুষের কর্মক্ষমতা কোথায় রয়েছে কিভাবে রুজি রোজগারের ব্যবস্থা হচ্ছে,মানুষের কোথায় নিরাপত্তা,স্কুল বন্ধ আছে কিনা,স্বাস্থ্য পরিষেবা কি এটা দেখে আসুন। এটার পরিপ্রেক্ষিতে আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর পদত্যাগ দাবি করছি। এবং পাশাপাশি যদি আইন উন্নত হয় সেই দিকে দাবি রাখব এবং পাশাপাশি যদিও শাসকদলের উনি আমার বড় ভাই। বড় ভাইয়ের মত আমি উনাকেও বলব বলুন যেহেতু খোয়াই সাব-ডিভিশন আপনারও সাব-ডিভিশন একসাথে নিরপেক্ষভাবে রাজনীতির উর্দ্ধে থেকে এটাকে বন্ধ করবার জন্য কোন পরিকল্পনা নেওয়া যাবে সেইজন্য আমরা উনার সামনে এই কথা বলে আমার বক্তব্য শেষ করলাম।

**মিঃস্পীকার** ঃ-মাননীয় সদস্য শ্রী গোপাল চন্দ্র রায়। আপনার জন্য ১৫ মিনিট।

**শ্রী গোপাল চন্দ্র রায়** ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়,বিরোধী দলনেতা রতনলাল নাথ আনীত এই এডর্জনমেন্ট মোশন আমি সমর্থন করে বলছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়,যেহেতু মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী আজকে উপস্থিত নেই। সেই জায়গায় একটা ডিপার্টমেন্টের ব্যর্থতা তবু আমাদের তুলে ধরতে হচ্ছে। আজকে এডর্জনমেন্ট মোশনটা খুবই ভাইটেল‌ভেরী ইমপ্রটেন্ট ফর দ্য অগাস্ট হাউস। এখানে আমারও খারাপ লাগছে যে মুখ্যমন্ত্রী মহোদয় এখানে নেই। অথচ উনার অর্কমন্যতা,উনার ব্যর্থতা,সম্পূর্ণ চিত্র আমাদের তুলে ধরতে হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়,আমিও নতুন এসেছি আর আপনিও নতুন অধ্যক্ষ হয়েছেন। আজকে মনে হয় এটা না করে সোমবার মুখ্যমন্ত্রীর উপস্থিতিতে হলে ভাল হবে।

**মিঃ স্পীকার** ঃ- এমন কোন প্রভিশন নেই। আই হোপ দেয়ার ইজ নো সাচ প্রভিশন।

***শ্রী গোপাল চন্দ্র রায়*** ঃ *আপনি তো প্রভিশনের বাইরেও অনেক কাজ করে থাকেন।*

**মিঃ স্পীকার** ঃ- আমি নিশ্চয়ই করি না।

**শ্রী গোপাল চন্দ্র রায়** ঃ- আজকের এডর্জনমেন্ট মোশন যেটা ১২ আগস্ট এবং ১৪ আগস্ট সম্বন্ধে আজকে আনা হয়েছে। এখানে ওখানকার বিধায়ক,আছেন যিনি সমীর দেব সরকার উনিও বলেছেন তবে মাননীয় অধ্যক্ষ মহোদয়,এই কৃষ্ণপুরে যেখানে বড়লুঙ্গাতে ঘটনা হয়েছে এবং সেখানে ১৫ জন মারা গেছে এর মধ্যে ৫ মাসের একটা শিশুও আছে চার মাস কত দিনের। এখানকার বিধায়ক গিয়ে এখানে মন্ত্রী হয়েছেন খগেন্দ্রবাবু। উনার এলাকায়,উনি যেহেতু বিধায়ক নিশ্চয়ই জানেন উনার এলাকায় কি করে এই ঘটনা হয়েছে। তার এক কিলোমিটারের মধ্যে একটা হোমগার্ড তারা চেয়েছিল সি.আর.পি.এফ অথবা টি.এস.আর ক্যাম্প। মাননীয় অধ্যক্ষ মহোদয়,যে যাই বলুক আমরা মুখ্যমন্ত্রীকে যাই বলি রসুন কিন্তু এক জায়গায় থেকেই হয়,বাকীটা বললাম না। এখন স্বরাষ্ট্র মন্ত্রক কোন আইডিয়াতে বা স্বরাষ্ট্র মন্ত্রক কোন চিন্তা করে ১৫/১৪ জনের একটা হোমগার্ডের টিমকে সেখানে বসিয়েছে তার মধ্যে বাশের লাঠি আছে ৮/১০ টা ৪/৫ গাধা বন্ধুক থ্রী নট থ্রী। বন্দুকের গুলি হতে দেরী হয়েছে কিন্তু ওদের পালাতে দেরী হয়নি। তার মানে আমি কি বলব না ওখানকার বিধায়ক এবং স্বরাষ্ট্রমন্ত্রী মিলে এই লোকগুলিকে খুন করেছে। কেন সেখানে টি.এস.আর দেওয়া হল না। এখানে দাবি উঠেছে আমরা কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে বলছি না আমরা বলছি তাদের আর কত রক্ত চাই। আর কত পুলিশ চাই,আর কত সি.আর.পি.এফ চাই,আর কত প্যারা মিলিটারী চাই। এটা কি ব্যর্থতা নয়। কাজল দাসের "হঠাৎ" কলোনীতে ১৪ তারিখে ১৫ জন মারা গেল,আগে যে ঘটনা ঘটেছিল মোহরছড়ায় তখন থেকে আমরা বলে আসছি যে "হঠাৎ" কলোনীতে ক্যাম্প দেওয়া হোক,ক্যাম্প দেওয়া হয়নি। এটা কি নৈতিক দায়িত্ব নয় তাদের। আমি এই বিধানসভায় আসার পর স্বরাষ্ট্রমন্ত্রী দ্বিতীয় বার মুখ্যমন্ত্রী হয়েছেন। গত ৫-৬ মাসের মধ্যে কতগুলি নরমেদ যজ্ঞ হয়েছে কত রক্তের হোলি খেলেছে উনারা,রক্তে উনাদের হাত রাঙ্গা করেছে। আরো জওয়ান চাই ঠিক আছে যা যা আপনারা পারছেন না বলে আমরাও একসাথে লিখব। উনি বলেছেন পাঞ্জাবের মত ৮ কিলোমিটার। ১ কিলোমিটার,১ কিলোমিটারের মধ্যে দিন। তবু মানুষের রক্ত আর শোষণ করবেন না। এখানে অনেক এ.পি.বি.এল.ওর নেতা আছেন। আমি নাম বলে উনাকে অপমানিত করতে চাই না। কোথায় উগ্রপন্থীরা আছেন আপনারা অনেকে জানেন। রেড এলার্ড করার পরেও কেন টি.এস.আর এবং সি আর পি এফকে দেওয়া হল না। এখানে আপনারা উত্তর দিতে কিন্তু বাধ্য। আজকে আপনারা ক্ষমতার

অধিকারী,পুলিশ আপনাদের ইন্টিলিজেন্স্ আপনাদের,ইন্টিলিজেন্স ব্যর্থতা আপনাদের ব্যর্থতা সরকারের ব্যর্থতা। আমি এখানে কারো অ্যাবসেন্সে ব্যক্তিগতভাবে বলতে চাইনা। মুখ্যমন্ত্রীকে নয়,স্বরাষ্ট্র দপ্তরকে,আমি বলছি কারণ আবসেন্সে কথা বলা ঠিক নয়। এত নরমেদ যজ্ঞের পরেও যদি লজ্জা থাকে উনার নিজের থেকেই পদত্যাগ করা উচিৎ আমি বলব। আমাদের পি.ডব্লিউ.ডি মিনিষ্টার শ্রদ্ধেয় বাদলবাবু, ৬০ হাজার টাকা থেকে ৩০০ টাকা যখন উঠে গেল এই স্বরাষ্ট্র মন্ত্রকের এক্সপেন্ডিচার,তখন বলল সবাইকে এসকর্ট দিতে হয় কিছুই পাইনা আপনারাই পান। আপনারা হবু নেতা,বড় নেতা,ছোট নেতা সবাই এসকর্ট পান আমরা পাইনা আমার কাছে ২০ খানা চিঠি আছে। আমি মুখ্যমন্ত্রীর তথা স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে তিন চার বার চিঠি লিখেছি। এখানে উনি নেই থাকলে পরে ভাল হত। এখানে যারা বিধানসভার সদস্য নয় এবং গাঁওসভার সদস্য নয় তাদের বাড়ীতেও আপনারা হাউস গার্ড দিয়ে রেখেছেন। আপনারা এই স্বরাষ্ট্র মন্ত্রকের টাকা দিতে আপনাদের লোককে লালন পালন করে রাখছেন। মিঃস্পীকার স্যার,আমি তৃতীয়বার এখানে এসেছি। আমি একটা কথা বলছি যখন স্পীকার হয়ে গেছেন,মাননীয় স্পীকার চেয়ারটার যাতে অবমাননা না হয় তার দিকে তাকাবেন। আমাদের কিন্তু এলাকাতে গিয়ে উত্তর দিতে হয়। আপনাকে নিরপেক্ষ থাকার জন্য আমি আবেদন করব। কেন করব,কারণ হল আপনার উপর নির্ভর করছে আমরা এখানে কি কি কথা বলতে পারব। খোয়াই মহকুমাতে যেটা হয়েছে আমরা এখানে দাঁড়িয়ে শুনছি আর ওখানে দাঁড়িয়ে তারা খুন হচ্ছে। আজকে এখানে প্রকাশ্য সভায় দাঁড়িয়ে মুখ্যমন্ত্রী বলেছেন যে আই.এন.পি.টির সঙ্গে এন.এল.এফ.টির যোগ আছে – কংগ্রেস কিভাবে তাদের সঙ্গে জোট করল। লজ্জা করেনা আপনাদের। আজকে ক্ষমতার লালসায় ঐ হিংস্র শৃগাল যখন একটা কোন পশুকে খাওয়ার জন্য যায় সেইভাবে এ.ডি.সিটিকে আপনারা দুই ভাগ করেছেন। এডিসিকে আপনারা দু'ভাগ করেছেন,আজকে যাদেরকে বলেছিলেন আপনারা এনএলএফটি-র সাথে যুক্ত আছে তাদেরকে নিয়ে সরকার করেছেন। আজকে খোয়াই-এ যে ঘটনা হয়েছে বড় করে বলতে পারছেন না এন এল এফ টি করেছে। আপনাদের মাথা নিচু হয়ে যাচ্ছে। এন.এল.এফ.টি হোক বা এ.টি.টি.এফ হোক আমরা প্রকাশ্যে যে কোন উগ্রপন্থী দলকে আমরা সমর্থন করিনি। কোনদিন করেনি,আজকেও করব না এবং ভবিষ্যতেও করব না।

**মিঃ স্পীকারঃ**- মাননীয় সদস্য সংক্ষেপ করুন প্লিজ।

**শ্রী গোপাল চন্দ্র রায়** ঃ-আমরা ঘটনার পরে বিরোধী দলনেতা এবং আমরা অনেকেই ঘটনাস্থলে গিয়েছি। কেন আজকে বড়লুঙ্গাতে একজন একজন প্রতিনিধি আছেন কেন উনি ৭ দিন পরে গেলেন ? কি কারণ থাকতে পারে ? কেন ট্রেজারি বেঞ্চের সাহস হলো না ঘটনার সঙ্গে সঙ্গে গিয়ে সেখানে মানুষকে সান্ত্বনা দিতে ? রক্ত অনেক জড়েছে ২১ বছর। ১৯৭৮ইং থেকে ১৯৮৮ইং সাল আর ১৯৯৩ ইং সন থেকে আজকে পর্যন্ত। আমরা যখন বিমল সিন্হার কথা বলেছি,বিমল সিন্হার মত মানুষ মারা যাক আমরা চাইনা। কোন লোক খুন হোক আমরা সেটা চাইনা। উনি কি জন্য করেছেন ইউসুফ কমিশনের রিপোর্ট পেশ করে দিলেই হয়।

**শ্রী সমীর দেব সরকার** ঃ- স্যার,বিমল সিন্হার রাজসাক্ষি আছে।

**শ্রী গোপাল চন্দ্র রায়** ঃ-ইউসুফ কমিশনের রিপোর্ট দিলেই হয়। আর কংগ্রেস এমন একটা দল স্বাধীনতার জন্য লক্ষ লক্ষ লোকের বলিদানের পর ১৯৪৭ইং সালের ১৫ই আগস্ট কংগ্রেস ক্ষমতায় এসেছে। আমরা গান্ধীজীকে হারিয়েছি,আমরা ইন্দিরা গান্ধীকে হারিয়েছি। ঐ সন্ত্রাস আমাদের বিরুদ্ধে লড়াই করার জন্য, আমরা রাজীবজিকে হারিয়েছি আমরা মহাত্মাজীকে হারিয়েছি। আর ট্রেজারী বেঞ্চের ডিস্ট্রিক্ট লেভেলের

নেতাকেও তারা হারায়নি। আমরা হারিয়েছি।

**মিঃ স্পীকার** ঃ- সংক্ষেপ করুন মাননীয় সদস্য।

**শ্রীগোপালচন্দ্র রায়** ঃ- আমি আপনাকে বলছি,মাননীয় অধ্যক্ষ মহোদয় আমরা আসছি,নিশ্চয় আমরা আত্ম সমালোচনা করব ত্রিপুরা রাজ্যের জনগণের কথাও বলব।

**মিঃ স্পীকার** ঃ- মাননীয় বিরোধী দলনেতা টাইম দিয়েছে দুই ঘন্টা। তাহলে আমি একটা কথা বলছি মাননীয় বিরোধী দলনেতা দুই ঘন্টার মধ্যে শেষ করতেই হবে। তাহলে আপনারা যদি মনে করেন তাহলে একজন বক্তা কমিয়ে দেব।

**শ্রীগোপালচন্দ্র রায়** ঃ- আমি একটি লাস্টলি প্রশ্নের উত্তরে বলছিলাম,আপনিও যে কংগ্রেসি এম.এল.দের মারার জন্য ষড়যন্ত্রে জড়িত আমি একটা কথা বলছি। আমি প্রশ্ন এনেছিলাম রাজ্য সরকার ভি.আই.পিদের জন্য..........

**শ্রী সমীর দেবসরকার** ঃ-স্যার,পয়েন্ট অব অর্ডার স্যার.একটি বিধানসভায় দাঁড়িয়ে একজন মাননীয় স্পীকারকে এইভাবে বলছেন।

**মিঃ স্পীকার**ঃ- বসুন প্লিজ বসুন।

**শ্রী গোপালচন্দ্র রায়** ঃ- এইভাবে বলতে হবে। এইভাবে বলতে হবে।

(গন্ডগোল)

**মিঃ স্পীকার** ঃ- আরে কথা বলতে গেলে তো পার্লামেন্টারী প্র্যাকটিস প্রসিডিওর মেনে বলতে হবে।

(গন্ডগোল)

**মিঃ স্পীকার** ঃ- প্লিজ বসুন।

**শ্রী গোপালচন্দ্র রায়** ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয় ভি.আই.পিদের নিরাপত্তার জন্য একটা প্রশ্ন এনেছিলাম, এটা প্রত্যাখ্যান করে দিয়েছেন,এটা তো ঠিক নয় মাননীয় অধ্যক্ষ মহোদয়।

**মিঃ স্পীকার** ঃ- ফোরটি এইট কি বলেছে আপনাকে ইমপ্রুভমেন্ট করার জন্য বলেছেন,আপনি পাঠালেই হতো,নাকচ করেনি,ডিজ-এলাউ করিনি।

**শ্রী গোপালচন্দ্র রায়** ঃ-এই স্বরাষ্ট্র দপ্তরের ব্যর্থতার জন্য আজকে যে আনীত মোশানটা এ্যাডজারমেন্ট মোশান তাকে সমর্থন করে,আমি এখানে অনুরোধ রাখছি স্বরাষ্ট্র দপ্তর থেকে যাতে মাননীয় মুখ্যমন্ত্রী পদত্যাগ করেন। ধন্যবাদ।

**মিঃ স্পীকার** ঃ-মাননীয় সদস্য শ্রীজ্যোর্তিময় নাথ।

**শ্রী জ্যোর্তিময় নাথ** ঃ মাননীয় বিরোধী দলনেতা এ্যাডজর্নমেন্ট মোশন এনেছেন,এটা একটা ঐতিহাসিক মোশান। ৫ বছর আমার অভিজ্ঞতা হয়েছিল এই বিধানসভায় এই আসনে বসার,কিন্তু এ্যাডজর্নমেন্ট মোশান গ্রেন্ট হওয়ার মত ঘটনা হয় নাই। ৬ মাসের মধ্যে আমি দেখতে পেলাম এই ত্রিপুরা রাজ্যে দশ বছর কেন ১৫ বছরও ধিক্কার মোশান অ্যালাও হয় নাই। কিন্তু এই ৬ মাসের মধ্যে স্বরাষ্ট্র দপ্তরের ব্যর্থতার জন্য দেখা গেল এই হাউসে একটা ধিক্কার মোশান আসল। আজকে আবার তিন মাস পরে বিধানসভা বসল কি আসল এ্যাডজর্নমেন্ট মোশান। আমার ভয় হচ্ছে আবার যখন বসবে তখন কি আসবে,প্রথম আনা হলো ধিক্কার,পরে আনা হলো এ্যাডজর্নমেন্ট এরপরে কি হবে,বিগত বিধানসভাতে দেখা গেল মোহরছড়াতে ঘটনা হলো,

সিমনায় ঘটনা হলো,সবাই আমরা ছুটে গেলাম,সেখানে অনেক লোক মারা গেল,এই বিধানসভা বসবে আর আমরা শুধু গুনব কত জন মারা গেল,আর সরকার সেখানে নীরব দর্শক হয়ে একটা বনধ্ ডেকে দেবে। এই সরকারের আর কোন দায়িত্ব নেই,আসামী ধরতে হবে,এটা রোধ করতে হবে,এই সর্ম্পকে কোন চিন্তাভাবনা নেই। তারা কি করল ১২ ঘন্টার একটা বনধ্ ডেকে দিল দায়িত্ব শেষ হয়ে গেল। তাহলে যারা এই ঘটনা ঘটাচ্ছে তারা উৎসাহিত হবে। মাইকে ঘোষণা করে দিল কংগ্রেস বা আই.এন.পি.টি-এর উগ্রপন্থী দ্বারা খুন হয়ে গেছে। এই মাইকিং এর পর দায়িত্ব শেষ হয়ে গেল। কে এর জন্য দায়ী। এই ত্রিপুরা রাজ্যের জনগণকে বাচানোর জন্য আপনাদের যেমন দায়িত্ব তেমন আমাদেরও দায়িত্ব আছে। কিন্তু বেশি দায়িত্ব কে নেবে যেহেতু আপনারা সরকারে আছেন? আমার কথায় কি এস.পি.বা ডি.জি.পি ছুটবে,ছুটবে কার কথায় যদি মুখ্যমন্ত্রী নির্দেশ দেন। আর মুখ্যমন্ত্রী যদি বলেন স্টপ্ ইট্,এইসব ঘটনা ঘটবেই,আপনারা নীরব থাকেন তো। সরকার পক্ষ এইভাবে তো নিরব দর্শক থাকতে পারেনা তাহলে জনগণ কোথায় যাবে? হো উইল স্টপ দে দিস থিংক্স। আমরা এখনে আলোচনা করবোই করব। আগামী বিধানসভার সময় আসবে। সেখানে আবারও বলব একশ জনের একটা চিঠি নিয়ে বলব যে একশজন লোক মারা গেল এই সব নিয়ে সময় কাটাবো। আগামী বিধানসভায় যাতে আর একজন মানুষ খুন না হয় তার জন্য আপনারা এস্যুরেন্স দিতে হবে। মুখ্যমন্ত্রীকে এখানে এস্যুরেন্স দিতে হবে। আর যদি এস্যুরেন্স দিতে অক্ষম হয় তাহলে স্বরাষ্ট্র মন্ত্রীকে পদত্যাগ করতে হবে। না হয় আমাদের মধ্যে থেকে একজন একজনকে বেছে পদত্যাগ করান। না হয় আমাদের উপর দায়িত্ব ছেড়ে দিন।

**মিঃ স্পীকার** ঃ- মাননীয় সদস্য সংক্ষেপে বলুন।

**শ্রী জ্যোর্তিময় নাথ** ঃ- আপনাদের কোন দায়িত্ব কর্তব্য নেই। আমরা আর কি বলব। ঘটনা চলতেই থাকবে। সুতরাং আমি এখানে বলব এই ধরনের মোশান যাতে আগামী দিনে না আনতে হয়। আগামী দিনে এই ধরনের এডর্জন করে আলোচনা যাতে না করতে হয় এজ অয়েল এজ যাতে এখানে কাজ কর্ম চলে স্বাভাবিক জীবনযাত্রা যাতে ত্রিপুরায় চলে তার জন্য আপনাদের ব্যবস্থা নিতে হবে। আপনারা এই বিধানসভাকে এস্যুর করুন। আর অন্য দিকে আমরা এই বিধানসভায় শুধু লিস্ট নিয়ে বসে থাকব। আজকে না কালকে বলে। সুতরাং এই যে এডজর্ন মোশান আনা হয়েছে আগামী দিনে আর যাতে এডজর্ন মোশান না আনতে হয়, আগামী বিধানসভার আগে খুন খারাবি না হয় তার জন্য আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করবো এই হাউসে উনি এস্যুর করুক যে আর খুন খারাবি হবেনা। সুতরাং এই কথা বলেই আমি আমার বক্তব্য শেষ করলাম।

**মিঃ স্পীকার** ঃ- মাননীয় সদস্য শ্রী সুদীপ রায় বর্মণ।

**শ্রী সুদীপ রায়বর্মণ** ঃ-অনারেবল মিনিস্টার ইন চার্জেজ। আমি প্রথমেই আপনাকে ধন্যবাদ জানাব। কারণ অনারেবল স্পীকার এবং মিনিস্টার এন্ড মেম্বাররা উপলব্ধি করতে পেরেছেন যে রাজ্যের যে ভয়াবহ পরিস্থিতি এবং স্বরাষ্ট্রমন্ত্রীর যে চরম ব্যর্থতা এই সমস্ত প্রতিবাদে আজকে প্রথমবারের মত এডজর্ন মোশান আপনি একসেপ্ট করেছেন তার জন্য আপনাকে অনেক ধন্যবাদ জানাই। মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী রিপ্লাই শুরু করবেন সেটা আমরা জানি কারণ আমরাও কিছু গতানুগতিক শুনতে শুনতে শিখেছি। সি.আই.এ,আই.এস.আই, সিক্রেট এজেন্ট তৎপরতার কথা আমি উইথ ডিউ রেসপ্যাক্ট তাই স্বরাষ্ট্রমন্ত্রীকে জিজ্ঞেস করতে চাই। দীর্ঘদিন ধরেই এই কথাগুলি শুনে আসছি। আপনার ঝুলিতে কৃতিত্ব একজন আছেন। আই.এস.আই,সি.আই.এ ও

আলকায়দা এজেন্ট এই রাজ্যের পুলিশ প্রশাসন ওদেরকে পাকড়াও করেছে? আপনার ঝুলিতে কি স্বীকৃত আছে? ভারতবর্ষের দিল্লিতে দেখেছি। কলকাতায় দেখেছি সিক্রেট এজেন্টদের ধরছে ওখানকার পুলিশ। কিন্তু এই রাজ্যের আই.এস.আই,আলকায়দা সক্রিয় ওদের এখান থেকে আফগানিস্তানে নিয়ে যাচ্ছে। খবরের কাগজে দেখলাম কলকাতা এবং বাংলাদেশে এদের প্রশিক্ষণ প্রাপ্ত হচ্ছে। বাংলাদেশ ও আফগানিস্তানের ম্যাপ যদি একটু চিন্তাভাবনা করি তাহলে আমার মনে হয় বাংলাদেশ থেকে আফগানিস্তান ভৌগোলিক অবস্থানটা বাই রুটে এতটা সহজ নয়। কাজেই,এই যে মানুষকে বিভ্রান্ত করার প্রবণতা আমরা দেখছি। কাজেই আমি একটা প্রশ্ন করেছিলাম ডিপার্টিমেন্ট সেখানে প্রশ্নের উত্তর টার্ন অভার করেছে। এখানকার মানুষকে বলপূর্বক চাঁদা আদায় করছে। কিডন্যাপিং করছে। স্বরাষ্ট্রমন্ত্রীর গোয়েন্দা বিভাগ কি রকম কাজ চালাচ্ছে কোন রকম রিপোর্ট পায়নি এখনো। গত পাঁচ বছর ধরে উগ্রপন্থীরা কত টাকা জনগণের কাছ থেকে আদায় করেছে,কত টাকা কিডন্যাপিং-এ নেওয়া হয়েছে তার কোন হিসাব স্বরাষ্ট্র মন্ত্রীর গোয়েন্দা বিভাগ দেখায়নি। এস.পি.রিপোর্টে ৯৯ইং সালে প্রায় ২০ কোটি টাকা নিয়েছে (এক্সটরটেড)। গভর্ণমেন্ট আর পার্টি চলানো এক কথা নয়। স্বরাষ্ট্র দপ্তরের মত একটা ইমপরটেন্ট দপ্তর চালানো আপনাদের দ্বারা সম্ভব নয় জেনে রাখুন। অপ্রিয় সত্য কথাটা বলতে লজ্জা হচ্ছে,আপনি এখানে উপস্থিত তাও বলতে হচ্ছে আমার বিবেকে বাঁধছে যে দয়া করে ত্রিপুরা রাজ্যের মানুষের স্বার্থে এই রাজ্যের মানুষের সম্পত্তি রক্ষা করতে,জীবন রক্ষা করতে দয়া করে আপনি পদত্যাগ করুন। দেখুন না,আবার কেড়ে নেবেন। আপনি প্রশাসনে ডিটেক্টরশীপ চালিয়েছেন পার্টিতে যেমন চালিয়েছিলেন। আপনি যে কোন মন্ত্রীকে দিয়ে টেস্ট করে দেখুন ঐ মন্ত্রী চালাতে পারে কিনা ঠিক মত। তার মানে আপনার অন্য মন্ত্রীদের প্রতি ভরসা নেই? এত কি ডিটেক্টরশীপ,এত কি হিটলারের রাজত্ব,অত্যাচারের রাজত্ব? আমরা অত্যাচারিত,আপনাদের মন্ত্রীরাও কি অত্যাচারিত,আপনাদের সদস্যরাও অত্যাচারিত,কেন? কি এত মোহ। ক্ষমতা তো আপনার খর্ব করা হচ্ছে না।

Chief Minister is all in all,all the portfolios be entrusted to some other Minister for the shake of the state. You please relieve this Home Department and give it to one of your trusted Minister.If he is unable to render better service to protect the people and their properties,you can take the charge back.The people of Tripura are also fighting to protect their properties and lives.

Sir,please relinquish your post to one of your trusted and lefted.I am sure your trusted and lefted ship will do much better than that of you. There is no doubt in my mind that mass people of the state are now looking forward for your kind resignation as the question of life and property of the people of the state is involved.

With these few words,I once again reuest you Sir,kindly realise the scenario of the state.This House also seeking more responsibilities protect the common people of the state and submit your resignation from Home Depertment.

With these few words,I once again thank you do have realise that you have lost the confidence of this House and the mass people as Home Minister.Thank You.

**মিঃ স্পীকার** ঃ-মাননীয় স্পীকার স্যার, বড়লুঙ্গা এবং **কমলনগর** অঞ্চলের গণহত্যাগুলিকে কেন্দ্র করে

মাননীয় বিরোধী দলনেতা যে এডজর্নমেন্ট মোশান এনেছেন।

**শ্রীরতনলাল নাথ** (বিরোধী দলনেতা)ঃ-মিঃ স্পীকার স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী হাউসে উপস্থিত আছেন, উনি বলবেন।

**মিঃ স্পীকার** ঃ- এই সম্পকে আমি হাউসে সকালে ঘোষণা দিয়েছি। মাননীয় ভারপ্রাপ্ত মুখ্যমন্ত্রী মহোদয় আলোচনা করবেন।

**শ্রী অনিল সরকার** (ভারপ্রাপ্ত মুখ্যমন্ত্রী) ঃ-মাননীয় স্পীকার স্যার,আজকে বড়লুঙ্গা,কমলনগর এই অঞ্চলের গণহত্যাকে কেন্দ্র করে বিরোধী দলনেতা যে অ্যাডজর্নমেন্ট মোশান এনেছেন এই সর্ম্পকে আমি লক্ষ্য করলাম, আমি প্রথমে একটু চমকিত হলাম যে ১৪ই আগস্ট রাত্রিতে বিরোধী দলনেতা রতনবাবুর ঘুম হয়নি। এটা কিন্তু ভারতবর্ষের রাজনীতিতে একটি বড় খবর। কিন্তু পরবর্তী সময়ে যখন লক্ষ্য করলাম,তার পলিটিক্যাল ডাইভারশানটা অন্যদিকে। তিনি চলে গেছেন ইয়ে আজাদী ঝুটা হ্যায়,তারপর চলে গেছেন কম্যুনিস্টদের আর্মস স্ট্রাগল,তারপর ধীরে ধীরে চলে গেলেন চায়না,পাকিস্তান,আই.এস.আই,চাইনীজ আর্মস,হোম মিনিষ্টার এবং তার পদত্যাগ তখনই আমার একটু সন্দেহ হল যে রাজনীতিতে মনে হয় কোন কোন রাজনৈতিক দল সন্দেহজনক ভূমিকা পালন করেন এবং তার বক্তৃতার সঙ্গে মনে হচ্ছিল এই গণ হত্যাগুলির মধ্য দিয়ে আমাদের স্বাধীনতা দিবসকে যারা চ্যালেঞ্জ করেছে তাদের যে সাকসেসফুল কিলিং সেটা সর্ম্পকে তাদের উল্লাস।কারণ তাদের মূল লক্ষ্যই হল এই বহিরাগত বিদেশী সরকারকে উৎখাত করা এবং স্বাধীনতা সংগ্রামে অনেক সদস্য বলেছেল লক্ষ লক্ষ প্রাণ বলি দিয়ে তারা স্বাধীনতা সংগ্রাম করেছে। কংগ্রেস বরাবরই স্বাধীনতা সংগ্রাম করেছে। সেদিনও তাদের স্বাধীনতা সংগ্রাম হয়েছিল দিল্লি দখল করা,ইংরেজ তাড়াও। আজ জেনেভা পন্থীদের সঙ্গে তারা এখানে স্বাধীনতা সংগ্রাম করছেন। কাজেই স্বাধীনতা সংগ্রাম তাদের অব্যাহত আছে। আমি লক্ষ্য করছিলাম যে বিরোধী দলনেতা এমনভাবে কথাবার্তা বলছিলেন,সবাই উত্তেজিত,এমন উত্তেজনা তাদের মুখ্যমন্ত্রী সর্ম্পকে,মানিক সরকার সর্ম্পকে আমি কোনসময় লক্ষ্য করিনি। আগে অনেক ক্ষেত্রে আমরা যখন অপাংক্তেয় যেকোন প্রশ্নের মধ্যে,তখন দেখতাম মানিক সরকারের সঙ্গে তারা অবাধে,অসাধারণ সেই প্রশংসা করতেন যে,মাননীয় কথা বলেন,শান্তভাবে কথা বলেন,উনি কোন হার্ড শব্দ ইউস করেন না। আজকে এসে দেখলাম,আমি এটা বুঝতে পারলামনা,হঠাৎ এই মানিক সরকারের স্বরাষ্ট্র দপ্তর থেকে সরাতে হবে, যেকোন অন্য একর্জনকে দিয়ে দিতে হবে। হোম মিনিষ্টার সর্ম্পকে এত চিন্তিত,উদ্বিগ্ন,উত্তেজিত এবং প্রায় পলিটিক্যাল মেড হলেন কেন আমি বুঝতে পারলামনা। আমার মনে হয় এর জন্য ৩-৪টি কারণ আছে।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা)ঃ-পয়েন্ট অফ অর্ডার স্যার,আজকেত প্রথম কোয়েশ্চান আওয়ারে দেখেছি উনি যে মেড।

(মেড শব্দটা নিয়ে বাক-বিতন্ডা)

**মিঃ স্পীকার** ঃ-ঠিক আছে, এই শব্দটা অ্যাক্সপানজড়,মেড কেউ কাউকে বলতে পারবে না।

**শ্রী রতনলাল নাথ** (বিরোধী দলনেতা)ঃ-মেড ইটসেলফ্ আনপার্লামেন্টারী। স্যার,পলিটিক্যাল মেড ইজ নট আনপার্লামেন্টারী,অনলি মেড ইজ আনপার্লামেন্টারী। যা হোক পাগলকে সবসময় পাগল বলা যায়না এটা আমি বুঝে নিলাম। স্যার,আই.এন.পি.টির সঙ্গে পলিটিক্যাল এলায়েন্স হওয়ার পর যারা বলেছিলেন আমরা আইয়া পড়তাছি,তাদের আসা হল না।

3. The main reasons are:- (i) Lack of infrastructures.
(ii) Lack of Teaching Faculty.

**Admitted Un-Starred Question No - 88.**

Name of M.L.A:- **Shri Ratan Lal Nath.**

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state:-

**Ques:tion**

1. Is there any plan to implement any technical Education for the dropout students of Secondary Education?

**Answer**

1. At present there is no plan to introduce any technical education for the dropout stu dents of Secondary Education.But after consideration of recommendation of the Tripura Education Commission,any further plan could be spelled out.

**Admitted Un-Starred Question No - 89.**

Name of M.L.A:- **Shri Ratan Lal Nath.**

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state:-

**Question-**

1. In the last five years how many schools have been up-graded (Primary Class Eight,Class Eight to Madhyamik & Madhyamik to H.S.)
Whether those schools are equipped with necessary requirements?

**Answer**

1. In the last 5 (five) Financial years i.e.from 1998-99 to 2002-03 the following numbers of schools have been upgraded:-

| Year | J.B to S.B | to High : | High to H.S. |
|---|---|---|---|
| 1998-1999 | 25 | 19 | 10 |
| 1999-2000 | 25 | 19 | 2 |
| 2000-2001 | 9 | 5 | 9 |
| 2001-2002 | - | - | 7 |
| 2002-2003 | 35 | 15 | 2 |
| | 94 | 58 | 30 |

2. Almost all the schools which have been upgrated from Primary to Class-VIII,Class-VIII.to Madhyamik to H.S.during last five years have been provided with required teachers.Maximum Schools have been covered with Pacca buildings/furniture and other equipments etc.

**Admitted Un-Starred Question No - 95.**

Name of M.L.A:- **Shri Sudip Roy Barman.**

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state:-

**প্রশ্ন**

১। ত্রিপুরা রাজ্যে পার্ট টাইম কলেজ শিক্ষকের সংখ্যা কত;

২। রাজ্যে পার্ট টাইম কলেজ শিক্ষকদের নিয়োগ করার ক্ষেত্রে ইউ.জি.সি-র নর্ম সঠিকভাবে অনুসরণ করা হয় কিনা;

৩। ইহা,কি সত্য উক্ত পার্ট টাইম শিক্ষকদের ছাটাই করার ব্যাপারে সম্প্রতি রাজ্য সরকার সিদ্ধান্ত নিয়েছে; এবং

৪। সত্য হলে এর কারণ কি?

**উত্তর**

১। উচ্চশিক্ষা দপ্তরের অধীনে মোট ৩৯৬ (তিনশত ছিয়ানব্বই) জন পার্ট টাইম শিক্ষক কর্মরত রয়েছেন।

২। ইউ.জি.সি-এর নর্ম অনুসারে রাজ্যে উপযুক্ত যোগ্যতাসম্পন্ন প্রয়োজনীয় সংখ্যক সাধারণ তপশিলী জাতি ও তপশিলী উপজাতি প্রার্থীর অভাব থাকায় পার্ট টাইম শিক্ষক নিয়োগের ক্ষেত্রে ইউ.জি.সি-এর নীতি নির্দেশিকা কিছুটা শিথিল করে নিয়োগ করা হয়ে থাকে।

৩। ইহা সত্য নহে।

৪। প্রশ্ন উঠে না।

## Admitted Un-Starred Question No - 96.

Name of M.L.A:- **Shri Kajal Ch.Das**

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state:-

**প্রশ্ন**

১। ইহা কি সত্য যে কল্যাণপুর বিধানসভা কেন্দ্রের অন্তর্গত পূর্ব কুঞ্জবন,পূর্বকল্যাণপুর,কমলনগর মোহরছড়া ইত্যাদি গাঁওসভায় বিভিন্ন স্কুলে খিচুড়ি প্রকল্পগুলি নির্বাচিত পঞ্চায়েতগুলির অনুমোদন ছাড়া চালু করা হয়েছে,এবং

২। সত্য হলে নিয়মানুসারে পঞ্চায়েতের অনুমোদন বা স্বীকৃতি না নেওয়ার কারণ কি?

**উত্তর**

১। ঐ সমস্ত স্কুলে কল্যাণপুর পঞ্চায়েত সমিতি কর্তৃক নির্বাচিত অর্গানাইজারের মাধ্যমে প্রকল্প চালু আছে।

২। প্রশ্ন উঠেনা।

## Admitted Un-Starred Question No - 107.

Will the Hon'ble Minister-in-charge of R.M Welfare Department be pleased to state:-

**প্রশ্ন**

১। ত্রিপুরা রাজ্যে সংখ্যালঘু তথা অনগ্রসর মুসলমান সম্প্রদায়ের লোকদের আর্থসামাজিক ব্যবস্থার উন্নয়নে রাজ্য সরকার সুনির্দিষ্টভাবে কোন ব্যবস্থা নিয়েছি কিনা;

২। নিয়ে থাকলে সেই ব্যবস্থাগুলি কি কি?

**উত্তর**

১। হ্যাঁ নিয়েছে।

তন্মধ্যে মুসলমান সম্প্রদায়ের লোকদের আর্থ-সামাজিক ব্যবস্থার উন্নয়নে নিম্নলিখিত প্রকল্পগুলি হাতে নেওয়া হয়েছেঃ-

(ক) পুনর্বাসন প্রকল্প

(খ) গৃহ নির্মাণ প্রকল্প

(গ) খাস জমির বন্দোবস্ত

(ঘ) মহিলাদের স্ব-নির্ভর করে তোলার প্রকল্প

(ঙ) বিশেষ এলাকাভিত্তিক উন্নয়ন প্রকল্প

**Admitted Un-Starred Question No - 112.**

Name of M.L.A:- **Shri Ratan Lal Nath.**

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state:-

**Question**

1. How many schools are devoid of any success in the Madhyamik Examination during the last five years (year wise Brack-up).
2. What are the reasons?
3. What measures have been adopted to standardize the performance of those school.

**Answer**

1. Year wise number of schools devoid of any success in the Madhyamik Examination as follows:-

| | | |
|---|---|---|
| 1999 | - | 52 |
| 2000 | - | 40 |
| 2001 | - | 43 |
| 2002 | - | 32 |
| 2003 | - | 41 |

2. Main reason being attributed due to Extremist activities in remote areas and apathy of the guardians for economic reasons. Efforts are on the improve the situation so that proper learing atmosphare is back & teaching can be imparted for desired results.

**Assembly Admitted Un-Starred Question No - 154.**

Name of Member:- **Shri Ratan Lal Nath**

Will the Hon'ble Minister-in-charge of the Social Welfare & Education Department be pleased to state:-

**প্রশ্ন**

১। ২০০২-২০০৩ ইং অর্থ বৎসরে অর্থাৎ বৎসরে সমাজকল্যাণ ও সমাজ শিক্ষা দপ্তরের সুসংহত শিশু উন্নয়ন প্রকল্পে কত টাকা কেন্দ্রীয় থেকে পাওয়া গেছে?

২। এর মধ্যে কত টাকা অব্যয়িত রয়েছে?

৩। এই প্রকল্পে কি পরিমাণ অব্যয়িত অর্থ কেন্দ্রীয় সরকারের কাছে থেকে ফেরত গিয়েছে?

**উত্তর**

১। ২০০২-২০০৩ ইং অর্থ বৎসরে অর্থাৎ বৎসরে সমাজ কল্যাণ ও **সমাজ শিক্ষা** দপ্তরের সুসংহত শিশু উন্নয়ন প্রকল্পে 11,78,63,000/-কেন্দ্রীয় সরকার থেকে **পাওয়া** গেছে।

২। এর মধ্যে 1,14,70,000/-টাকা অব্যয়িত রয়েছে।

৩। এই প্রকল্পে কোন অব্যয়িত অর্থই কেন্দ্রীয় সরকারের কাছে ফেরত যায় নাই,রাজ্য সরকারের অর্থ দপ্তরের অনুমোদনক্রমে এই অব্যয়িত অর্থ পরবর্তী বৎসর এই প্রকল্পে খরচ করা হয়।

**Admitted Un-Starred Question No - 155.**

Name of M.L.A:- **Shri Ratan Lal Nath**

Will the Hon'ble Minister-in-charge of the Education (School) Department be pleased to state:-

**প্রশ্ন**

১। রাজ্যে বিদ্যালয় শিক্ষা দপ্তরের অধীনে ইংলিশ মিডিয়ামে শিক্ষার পাঠ্যক্রম কোন কোন বিদ্যালয়ে চালু রয়েছে;

২। উক্ত বিদ্যালয়গুলির মধ্যে কোন কোন বিদ্যালয় কোন কোনস্তর পর্যন্ত ইংলিশ মিডিয়ামের পাঠ্যক্রম চালু রয়েছে?

**উত্তর**

১। রাজ্যে বিদ্যালয় শিক্ষা দপ্তরের পরিচালনাধীন ইংলিশ মিডিয়ামে শিক্ষার পাঠ্যক্রমস্তর ভিত্তিক নিম্নলিখিত বিদ্যালগুলিতে চালু রয়েছে

| মহকুমা | বিদ্যালয়ের নাম | বিদ্যালয়েরস্তর |
|---|---|---|
| সদর | ১) শিশুবিহার এইচ.এস.স্কুল | উচ্চতর মাধ্যমিক |
| সদর | ২) হেন্‌রি ডিরোজিও একাডেমী | প্রাথমিক |
| সোনামুড়া | ৩) সোনামুড়া ইংলিশ মিডিয়াম এস.বি | উচ্চ বুনিয়াদী |
| খোয়াই | ৪) খোয়াই টাউন ইংলিশ মিডিয়াম এইচ.এস | উচ্চতর মাধ্যমিক |
| উদয়পুর | ৫) উদয়পুর ইংলিশ মিডিয়াম এইচ.এস | ,, |
| বিলোনীয়া | ৬) বিলোনীয়া টাউন ইংলিশ মিডিয়াম এইচ.এস | ,, |
| অমরপুর | ৭) অমরপুর ইংলিশ মিডিয়াম জে.বি | প্রাথমিক |
| সাব্রুম | ৮) সাব্রুম ইংলিশ মিডিয়াম হাই স্কুল | মাধ্যমিক |
| কমলপুর | ৯) কমলপুর গভঃ ইংলিংশ মিডিয়াম হাই স্কুল | ,, |
| গন্ডাছড়া | ১০) গন্ডাছড়া ইংলিশ মিডিয়াম প্রাঃ | প্রাথমিক |
| কাঞ্চনপুর | ১১) কাঞ্চনপুর ইংলিশ মিডিয়াম হাইস্কুল | মাধ্যমিক |
| কৈলসহর | ১২) নেতাজী বিদ্যাপীঠ ইং মিঃ এইচ.এস | উচ্চতরমাধ্যমিক |
| বিশালগড় | ১৩) বিশালগড় ইংলিশ মিডিয়াম জে.বি | প্রাথমিক |

**Admitted Un-Starred Question No - 157.**

Name of M.L.A:- **Shri Ratan Lal Nath**

Will the Hon'ble Minister-in-charge of the Education (School) Department be pleased to state:-

**প্রশ্ন**

১। রাজ্যের কোন কোন বিদ্যালয়ে মাত্র একজন করে শিক্ষক রয়েছে;(মহকুমা ভিত্তিক হিসাব) এবং

২। রাজ্যের কোন কোন বিদ্যালয়ে দু'জন করে শিক্ষক রয়েছে;(মহকুমা ভিত্তিক হিসাব)

**উত্তর**

১। রাজ্যে বিদ্যালয় শিক্ষা দপ্তরের অধীনে একজন করে শিক্ষক আছে এমন বিদ্যালয়গুলির মহকুমা ভিত্তিক নাম সঙ্গে জুড়ে দেওয়া হল (Annexure-A)

২। রাজ্যে বিদ্যালয় শিক্ষা দপ্তরের অধীন দু'জন করে শিক্ষক আছে এমন বিদ্যালয়গুলির মহকুমা ভিত্তিক নাম সঙ্গে জুড়ে দেওয়া হল (Annexure-B)

**(Annexure-A)**

**KAILASAHAR SUB-DIVISION**

1. Dasharathpara J.B.School,
2. Dhanbilash R.P.C.J.B.School,
3. Laxmipur J.B.School,
4. Nutanbazar J.B.School,
5. Jagannathpur L.L.C.J.B.School.

**DHARMANAGAR SUB-DIVISION**

1. Thangnangbari J.B.School,
2. Brajendranagar Col.J.B.School.

**GANDACHERRA SUB-DIVISION**

1. Ramnagar Bazar S.B.School,
2. Girish Chandra Karbari Para S.B.School.

**AMBASSA SUB-DIVISION**

1. Gantacherra S.B.School.

**LONGTHARAI VELLY SUB-DIVISION**

1. Khaila C.P.S.B.School,
2. Nanda Karbari Para S.B.School,
3. Tuichak Tricha S.B.School,
4. Madanmohan Roajapara S.B.School,
5. Kanta C.P.S.B.School.

**(Annexure-B)**

**KAILASAHAR SUB-DIVISION**

1. Debbarmapara J.B.School,
2. Saprikhandi J.B.School,
3. Chagaldema J.B.School,
4. Paschim Singirbil J.B.School,
5. Paschim Dhanbilash J.B.School,
6. Dudhpur J.B.School,
7. Radhagobindapur J.B.School,
8. Mahim C.P.J.B.School,
9. Patichandra R.P.J.B.School,
10. Ujan Sonaimuri J.B.School,
11. Raising C.P.J.B.School.

12. Kumarghat Railway Col.J.B.School,
13. Bonajipara J.B.School.

**DHARMANAGAR SUB-DIVISION**

1. North Kalgangarpar J.B.School,
2. Paschim Amtali J.B.School,
3. Tekni J.B.School,
4. Kunjanagar J.B.School,
5. Purba Sabajpur J.B.School,

**KANCHANPUR SUB-DIVISION**

1. Raimani C.P.S.B.School,
2. Sakan Sermun S.B.School.

**UDAIPUR SUB-DIVISION**

1. Gangacherra Paschimpara J.B.School,
2. Rani Uttarpara J.B.School.

**BELONIA SUB-DIVISION**

1. Luddha Bari J.B.School,
2. Madhya Rajnagar J.B.School,
3. Dhanmani R.P.J.B.School,
4. Kalikapur J.B.School,
5. South Matai Bhumihin Col.J.B.School,
6. Mijirkhil J.B.School,
7. Uttar Krishnapur J.B.School,
8. Ashrampara J.B.School,
9. Joy Kumar R.P.J.B.School,
10. Bhairabnagar Mundapara J.B.School,
11. Birendra Tripura Para J.B.School,
12. Chittamar Pry.School,
13. Ishan Ch.Para J.B.School,
14. Sapmara J.B.School,
15. Silchari J.B.School,
16. Puran Matai J.B.School,
17. Chandrapur Dimatali J.B.School,
18. Haripur S.B.(Pry.Unit) School,
19. Bishnapur (Niharnagar) J.B.School,
20. Uttar Krishnapur J.B.School,
21. Krishnapur (Matai) J.B.School,
22. Ashram Col.J.B.School,
23. Purnajoy R.P.J.B.School,

24. Uttar Hichacharra J.B.School,
25. Mosai Mogpara J.B.School,
26. Nabara Reang Para J.B.School,
27. Patichari Sujao J.B.School.

SABROOM SUB-DIVISION

1. Krishnagar S.B.(Pry.Unit) School,
2. Indira Col.J.B.School.
3. Mog Para J.B.School,
4. Ward No.5.J.B.School,
5. Bagmara S.B.(Pry.Unit) School,

AMARPUR SUB-DIVISION

1. Twisa Rangchak High School.

SADAR SUB-DIVSION

1. Bagbari Mohanpur J.B.School,
2. Bankimnagar J.B.School,
3. Ratannagar J.B.School,
4. Chandpur J.B.School,

BISHALGARH SUB-DIVISION

1. North Routh Khala J.B.School,

KHOWAI SUB-DIVISION

1. South Karailong J.B.School,

SONAMURA SUB-DIVISION

1. Aditya Malia Barman J.B.School,
2. Paschim Nalchar J.B.School,
3. Bairagi Bazar J.B.School,
4. Gangkul Kachigang J.B.School,
5. Adarsha Col.J.B.School,
6. Sabirjala J.B.School,

AMBASSA SUB-DIVISION

1. Thakurpalli J.B.School,
2. Sudharampara J.B.School,
3. Ramcharan Debbarma para S.B.School,(Pry.Sec)

KAMALPUR SUB-DIVISION

1. Nutan Bagan J.B.School,
2. Uttar Maracharra J.B.School,
3. Noagoan Chotasurma J.B.School,
4. Jamthum J.B.School,
5. Kartichgram J.B.School,

**LONGTARAI VALLEY SUB-DIVISION**

1. Gakulnagar Col.S.B. (Pry.Sec)School,
2. Kamana Roaza Para S.B.School,
3. Kanchancharra S.B.(Pry.Sec) School,

**Admitted Un-Starred Question No - 160.**

Name of Member:- **Shri Ratan Lal Nath**

Will the Hon'ble Minister-in-charge of SCs & OBCs Welfare Department be pleased to state:-

**প্রশ্ন**

১। ইহা কি সত্য যে ত্রিপুরা সংখালঘু সমবায় উন্নয়ন নিগমে লিমিটেডের বর্তমান 'বোর্ড অব এডমিনিস্ট্রেটার' পদের নিযুক্তি আইন অনুযায়ী হয়নি;

২। যদি সত্য হয়ে থাকে উক্ত 'বোর্ড অব এডমিনিস্ট্রেটার পদের নিযুক্তি কোন আইন মোতাবেক হওয়ার বিধান রয়েছে;

৩। 'বোর্ড অব এডমিনিস্ট্রেটর' পদের নিযুক্তি পত্রে কে স্বাক্ষর করার অধিকারী এবং বর্তমান 'বোর্ড অব এডমিনিস্ট্রের' যিনি রয়েছেন উনার নিযুক্তি পত্রে কে স্বাক্ষর করেছেন?

**উত্তর**

১। ত্রিপুরা সংখ্যালঘু সমবায় উন্নয়ন নিগম লিমিটেডের বর্তমানে কোন 'বোর্ড অব এডমিনিস্ট্রেটর' নেই তবে এই নিগমের Bye Law-এর 23(1) এবং 23(2) ধারা অনুসারে গত ১৯/০৬/২০০৩ইং এর বিজ্ঞপ্তি অনুসারে ১১ (এগারো) জন সদস্য নিয়ে একটি বোর্ড অব ডাইরেক্টরস্ গঠন করা হয়েছিল। এর মধ্যে ৮ (আট) জন এই সমবায় নিগমের সভ্য দ্বারা নির্বাচিত এবং ৩ (তিন) জন সরকার কর্তৃক মনোনীত।

২। প্রশ্নই উঠে না।

৩। প্রশ্নই উঠে না।

**Admitted Un-Starred Question No - 161.**

Name of Member:- **Shri Ratan Lal Nath**

Will the Hon'ble Minister-in-charge of Social Welfare Education Department be pleased to state:-

**প্রশ্ন**

১। ইহা কি সত্য যে ২০০২-২০০৩ অর্থ বর্ষে কেন্দ্রীয় সরকারের পূর্বোত্তরের নন লেপসেবল পুল থেকে সমাজ কল্যাণ দপ্তরকে ৩৮০টি অঙ্গনওয়াড়ি কেন্দ্র নির্মানের জন্য ৪ কোটি ৭৫ লক্ষ টাকা মঞ্জুর করেছেন?

২। যদি সত্য হয় তবে এখন পর্যন্ত রাজ্যের কোন কোন ব্লকে কোন কোন অঙ্গনওয়াড়ি কেন্দ্রের নির্মাণ কার্য্য শেষ হয়েছে
(ব্লক ভিত্তিক নাম)

৩। যদি নির্মাণ কার্য শেষ না হয়ে থাকে তবে কি কারণে এখনও নির্মাণ কার্য শেষ হয়নি এবং কবে নাগাদ এই নির্মাণ কার্য শেষ হবে?

উত্তর

১। ২০০২-২০০৩ অর্থ বর্ষে কেন্দ্রীয় সরকার ICDS প্রকল্পে গ্রান্ট ইন এইড খাতে ৬৪০ (ছয়শত চল্লিশ)টি অঙ্গনওয়াড়ি কেন্দ্রের গৃহ নির্মাণের জন্য ৮ (আট) কোটি টাকা অনুমোদন করেছেন। এর মধ্যে ৩১/০৩/২০০৩ তারিখে ৪ (চার) কোটি টাকা মঞ্জুর (Release) করেছেন।

২। সব ব্লকে অঙ্গনওয়াড়ি কেন্দ্র নির্মাণের জন্য জেলা শাসকদের নিকট অর্থ প্রদান করা হয়েছে। কেন্দ্রগুলি চিহ্নিত করার পর নির্মাণ কার্য শুরু হবে।

৩। চলতি অর্থ বৎসরে কার্য সম্পন্ন করার জন্য জেলা শাসকদের নির্দেশ দেওয়া হয়েছে। তবে সম্পূর্ণ কাজ সম্পন্ন করা বাকি ৪ (চার) কোটি টাকা কেন্দ্রীয় সরকার থেকে মঞ্জুর পাওয়ার সাপেক্ষ।

**Admitted Un-Starred Question No - 163.**

Name of Member:- **Shri Ratan Lal Nath**

Will the Hon'ble Minister-in-charge of Social Welfare & Education Department be pleased to state:-

প্রশ্ন

১। অঙ্গনওয়াড়ি কেন্দ্রগুলিতে পুষ্টি প্রকল্পে যে খাদ্য সামগ্রী দেওয়া হয়ে থাকে তা কি পদ্ধতিতে দেওয়া হয়?

২। এই প্রকল্পে সি.ডি.পি.ওদের ভূমিকা কি?

উত্তর

১। অঙ্গনওয়াড়ি কেন্দ্রগুলিতে পুষ্টি প্রকল্পে উপকৃতদের চাল ও ডাল খিচুরী হিসাবে রান্না করে খেতে দেওয়া হয়।

২। সি.ডি.পি.ওরা পরিপূরক পুষ্টি প্রদান প্রকল্পে রূপায়নে ব্লকস্তরে নোডাল অফিসার হিসাবে কাজ করেন।

**Admitted Un-Starred Question No - 164.**

Name of Member:- **Shri Ratan Lal Nath**

Will the Hon'ble Minister-in-charge of Social Welfare & Education Department be pleased to state:-

প্রশ্ন

১। ইহা কি সত্য যে সমাজ কল্যাণ দপ্তরের ৩৬৯২টি অঙ্গনওয়াড়ি কেন্দ্রের কর্মী গত ৬ মাস তাদের খিচুড়ী রান্নার খরচ বাবদ তেল,মশলা,লকড়ী ইত্যাদির 'কনটিনজেনসির' টাকা পাচ্ছে না?

২। যদি সত্য হয়ে থাকে তবে কি কারণে তারা এই টাকা পাচ্ছে না এবং অঙ্গনওয়াড়ি কর্মীরা বর্তমানে কিভাবে খিচুড়ী বিতরণ করছেন?

৩। কবে নাগাদ উক্ত অঙ্গনওয়াড়ি কর্মীগণ এই কনটিনজেনসির টাকা পাবেন?

উত্তর

১নং,২নং এবং ৩নং প্রশ্নের উত্তর ঃ-

ইহা সত্য নহে। তবে কিছু কিছু ব্লক এলাকায় মঞ্জুরীকৃত অর্থের সংকুলান না হওয়াতে কন্টিজেন্সি টাকা উক্ত সময়ে দেওয়া সম্ভব হয়নি। তবে বর্তমানে অর্থ রিলিজ করা হয়েছে এবং ঐ অর্থ থেকে

বকেয়া টাকা মিটিয়ে দেওয়া হয়।

**Admitted Un-Starred Question No - 169.**

Name of Member:- **Shri Kajai Ch.Das**

Will the Hon'ble Minister-in-charge of Science,Technology & Environment Department be pleased to state:-

**প্রশ্ন**

১। পরিবেশ দূষণ নিয়ন্ত্রণে রাজ্যে পলিব্যাগ ব্যবহারের ক্ষেত্রে কোন নিষেধাজ্ঞা বলবৎ রয়েছে কিনা?

২। এই ব্যাপারে দপ্তরের সুনির্দিষ্ট কোন দৃষ্টিভঙ্গী রয়েছে কিনা এবং থাকলে সেটা কি?

**উত্তর**

১। হ্যাঁ

২। ত্রিপুরা রাজ্যে প্লাস্টিক ক্যারি ব্যাগ ব্যবহার নিয়ন্ত্রণ করার জন্য ত্রিপুরা রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ ২০০২ সালের ২১শে জানুয়ারি থেকে কার্যকর এক নির্দেশ নামা জারী করেছিল। প্রথম দিকে এতে ভালো সাড়া পাওয়া গেলেও কিছুদিন পর থেকেই সকলে আবার প্লাস্টিক ক্যারি ব্যাগ ব্যবহার শুরু করে দেয়। সম্প্রতি ভারত সরকার প্লাস্টিক ক্যারি ব্যাগ সংক্রান্ত নিয়মবিধির কিছু সংশোধন করেছেন। সংশোধিত নিয়মবিধি অনুসারে,কোন প্লাস্টিক ব্যাগের আকার ৮ ইঞ্চি x ১২ ইঞ্চির কম হতে পারবে না এবং এই মাপের ৫০টি ব্যাগের ওজন কমপক্ষে ১০৫ গ্রাম হতে হবে। ব্যাগের আকার বাড়লে ওজনও সেই অনুপাতে বাড়বে। তাছাড়া তরি-তরকারী,মাছ মাংস,মুদি দোকানের জিনিসপত্র,ফল ফুল,মিষ্টি-কেক-প্যাস্ট্রি,ঔষুধপত্র ইত্যাদি বেচাকেনার সময় প্লাস্টিক ক্যারি ব্যাগ ব্যবহার করা যাবেনা। ত্রিপুরা রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ এই সংশোধিত নিয়মাবিধি অনুসারে ১৬ সেপ্টেম্বর,২০০৩ থেকে এক কার্যকর নতুন নির্দেশ নামা জারি করেছে। এই নতুন নির্দেশ নামা কেউ অমান্য করলে ভারতীয় দন্ডবিধির ১৮৮ ধারা অনুযায়ী ১ মাস থেকে ৬ মাসের কারাদন্ড বা ১০০ টাকা থেকে ১০০০ টাকা পর্যন্ত জরিমানা বা উভয়ই হতে পারে।

**Admitted Un-Starred Question No - 182.**

Name of Member:- **Shri Ratan Lal Nath.**

Will the Hon'ble Minister-in-charge of the Information Cultural Affairs and Tourism Department be pleased to state:-

**প্রশ্ন**

১। ত্রিপুরা সরকার কর্তৃক স্বীকৃত সাংবাদিকের সংখ্যা মোট কত?

২। এদের কতজন রাজ্যের ও কতজন বহিঃরাজ্যের সংবাদপত্র,সংবাদসংস্থা এবং বৈদ্যুতিন মাধ্যমের প্রতিনিধিত্ব করছেন;

(পৃথক পৃথকভাবে নামসহ পূর্ণ তালিকা)

৩। ইহা কি সত্য যে নিয়মনীতির তোয়াক্কা না করে কিছু কিছু ক্ষেত্রে সাংবাদিককে স্বীকৃতি দেওয়া হয়েছে?

**উত্তর**

১। ত্রিপুরা সরকার কর্ত্তৃক স্বীকৃত সাংবাদিকের সংখ্যা মোট ৯৩ জন।

২। এদের মধ্যে রাজ্যের সাংবাদিকের সংখ্যা ৭৫ জন,বহিঃরাজ্যের সংবাদপত্র ও সংবাদসংস্থার সাংবাদিকের সংখ্যা-১৪ জন এবং বৈদ্যুতিন প্রচার মাধ্যমের সাংবাদিকের সংখ্যা ৪ জন (E.TV-র ১জন,এখন খবর টিভি চ্যানেলের ১ জন এবং আকাশবাণী আগরতলা কেন্দ্রের সংবাদ বিভাগের ২ জন)।

৩। না,ইহা সত্য নহে।

ত্রিপুরা সরকারের নির্দিষ্ট সাংবাদিক স্বীকৃতির নিয়মবিধি অনুসারেই সাংবাদিকদের স্বীকৃতি প্রদান করা হয়।

**List of Accordited Journalist of Local and Outside Newspaper**

| Sl.No. | Name and Designation | Name of Establishment which attached |
|---|---|---|
| 1. | Sri Sanjit Paul,Reporter | Dainik Sambad |
| 2. | Sri Pradip Dutta Bhowmik,Editor | -do- |
| 3. | Sri Pradip Chakraborty,Staff Reporter | -do- |
| 4. | Sri Alok Ghosh,Reporter | -do- |
| 5. | Sri Jayanta Debnath,Reporter | -do- |
| 6. | Sri Narayan Patri,Reporter | -do- |
| 7 | Sri Debashish Barua,Cameraman | -do- |
| 8. | Smt.Paramita Livingstone,Managing Editor | -do- |
| 9. | Sri Sujit Dey,Reporter | -do- |
| 10. | Sri Debakar Debnath,Reporter | Daily Desher katha |
| 11. | Sri Sanjit Debnath,Photographer | -do- |
| 12. | Sri Bijoy Paul,Corrs. | -do- |
| 13. | Sri Goutam Chakraborty,Reporter | -do- |
| 14. | Sri Goutam Das,Editor | -do- |
| 15. | Sri Anjan Dey,Reporter | -do- |
| 16. | Sri Haradhan Debnath,Corrs. | -do- |
| 17. | Sri Tapan Chakraborty,Corrs | -do- |
| 18. | Sri Buddha Gupta,Photographer | -do- |
| 19. | Sri Arundum Chakraborty,Reporter | -do- |
| 20. | Sri Mrinal Kanti Kar,Journalist | -do- |
| 21. | Sri Sarajit Chakraborty,Sports Editor | -do- |
| 22. | Sri Swapan Bhattacherjee,Corrs. | -do- |
| 23. | Sri Subash Ch.Ghosh,Reporter | -do- |
| 24. | Sri Subal Ch.Dey,Veteran | -do- |
| 25. | Suman Bhattacherjee,Corrs. | Tripura Darpan |
| 26. | Sri Debasish Majumder,Staff Reporter | -do- |
| 27. | Sri Samiran Roy,Editor | -do- |
| 28. | Sri Pranab Goswami,Photographer | -do- |
| 29. | Sri Debojit Goha Roy,Jr.Reporter | -do- |

| | | |
|---|---|---|
| 30. | Sri Swapan Chakraborty.Jr.Reporter | -do- |
| 31. | Sri Amit Roy Chowdhury,Jr.Reporter | -do- |
| 32. | Sri Suprabhat Debnath,Jr.Reporter | -do- |
| 33. | Sri Prabir Saha,Staff Reporter | -do- |
| 34. | Sri Sushil Choudhury,Veteran | Ganadoot |
| 35. | Sri Ashish Choudhury,Reporter | -do- |
| 36. | Sri Pijush Chakraborty,Reporter | -do- |
| 37. | Sri Sunil Debnath,Reporter | Jagaran |
| 38. | Sri Paritosh Biswas,Editor | -do- |
| 39. | Sri Uttam Chakraborty,Reporter | -do- |
| 40. | Sri Biswajit Sharma,Reporter | Tripura Times |
| 41. | Sri Arindum Lodh,Jt.Editor | -do- |
| 42. | Sri Sunil Bhowmik..Sr.Corrs. | -do- |
| 43. | Sri Pintulal Dey,News Editor | Ganasambad |
| 44. | Sri Anjan Biswas,Reporter | -do- |
| 45. | Sri Kajal Kairi,Photographer | Manush |
| 46. | Sri Pranab Sarkar,Corrs | -do- |
| 47. | Sri Kanti Bardhan,Reporter | Vivek |
| 48. | Sri Samarendra Bhattacherjee,Senior | -do- |
| 49. | Sri Ashish Debnath,Reporter | -do- |
| 50. | Sri Dilip Kr. Choudhury,Editor | Janatar Adhikar |
| 51. | Sri Parag Acherjee,Editor | -do- |
| 52. | Sri Satyajit Purakayastha,Editor | Bartaman Tripura |
| 53. | Sri Shyam Das Acherjee,Editor | Tripura Sundari |
| 54. | Sri Debrata Banerjee,Reporter | Pragati Sambad |
| 55. | Sri Prasanta Chakraborty,Jr.Editor | Padatik |
| 56. | Sri Amulya Sharma,Reporter | Tripura Katha |
| 57. | Smt.Chhanda Datta,Editor | Pavel |
| 58. | Sri Krishna Pada Karmakar,Editor | Kalprakashika |
| 59. | Sri Chandan Ganguli,Editor | Tripura Bhabishyat |
| 60. | Sri Harihar Debnath,Editor | Habely |
| 61. | Sri Amiya Sinha,Editor | Aman Barta |
| 62. | Sri Debojit Bhattacherjee,Editor | Nabapunji |
| 63. | Sri Dilip Dam,Chief Editor | Amader Katha |
| 64. | Sri Santosh Deb Roy,Editor | Anirban Deshbarta |
| 65. | Sri Haradhan Ch.Roy,Editor | Tripura Barta |
| 66. | Sri Swapan Acherjee,Editor | Samadarshan |
| 67. | Sri Bhuban DebBarma,Editor | Yapri |
| 68. | Sri Radhakanta Nath,Edotor | Saboj Tripura |

| | | |
|---|---|---|
| 69. | Sri R.K.Kalyanjit Singh.Senior | Marup |
| 70. | Sri Arun Kr.Debnath | Anchalik Khabar |
| 71. | Sri Subrata Kr.Deb,Editor | Tripura Samay |
| 72. | Sri Arun Kr.Nath,Editor | Anchalik Khabar |
| 73. | Sri Bapi Roy Choudhury,Photo Journalist | Free Lancer |
| 74. | Sri Ramakanta De,Photographer | -do- |
| 75. | Sri Kamalendu Bikash Mitra.Photo Journalist | -do- |
| 76. | Sri Bikash Dhar,Cameraman | Ekhan Khabar |
| 77. | Sri Jayanta Bhattacherjee,Corrs. | PTI |
| 78. | Sri Sujit Chakraborty,Bureau Chief | UNI |
| 79. | Sri Tapan Deb,Journalist | AIR |
| 80. | Sri Pradip Kr.Saha,Staff Reporter | AIR |
| 81. | Sri Tarun Chakraborty,Corres. | E-TV |
| 82. | Sri R.K.Ranujit Singh,Reporter | Heciyen Lampau. |
| 83. | Sri Pinaki Das,Photo Journalist | Indian News International. |
| 84. | Sri Sekhar Datta,Corres. | Telegraph |
| 85. | Sri Manash Paul,Corres. | Times of India |
| 86. | Sri Sanjit Deb,Corres. | Asian Age |
| 87. | Sri Biawandu Bhattacherjee,Corrs. | Decan Herald |
| 88. | Md.Sayed Sajjed Ali,Corres. | Hindusthan Times |
| 89. | Sri Dwijen Sinha Ali,Corres. | Nandan |
| 90. | Sri Anil Bhattacharjee | The Hindu |
| 91. | Sri Pravat Ghosh,Corres. | Ananda Bazar |
| 92. | Sri Kajal Datta,Corres. | Indian News Network |
| 93. | Sri Surendra Paul,Corres. | Desh Hitayshi. |

**Admitted Un-Starred Question No - 184.**

Name of Member:- **Shri Ratan Lal Nath.**

Will the Hon'ble Minister-in-charge of SCs & OBCs Welfare Department be pleased to state:-

**প্রশ্ন**

১। ত্রিপুরা তপশিলী জাতি সমবায় উন্নয়ন নিগম লিমিটেডের 'বোর্ড অব এডমিনিস্ট্রেটার' পদের নিযুক্তি পত্রে কে স্বাক্ষর করার অধিকারী;

২। ইহা কি সত্য যে ত্রিপুরা কো-অপারেটিভ সোসাইটিস্ অ্যাক্ট ১৯৭৪ অনুযায়ী উক্ত নিগমের 'বোর্ড অব এডমিনিস্ট্রেটার' নিযুক্তি হওয়ার বিধান রয়েছে;

৩। উক্ত বিধান অনুসারে ত্রিপুরা তপশিলী জাতি সমবায় উন্নয়ন নিগম লিমিটেডের ' বোর্ড অব এড়মিনিস্ট্রেটার' পদে নিযুক্তি পত্র দেওয়া হয়েছে কিনা এবং না হলে এর কারণ কি?

**উত্তর**

১। ত্রিপুরা তপশিলী জাতি সমবায় উন্নয়ন নিগম লিমিটেডের কোন বোর্ড অব এডমিনিস্ট্রেটর গঠন

করা হয়নি। ত্রিপুরা সরকারের এডমিনিস্ট্রেটর নিযুক্তি পত্রে স্বাক্ষর করার অধিকারী।

২। এডমিনিস্ট্রেটর নিযুক্তির বিধান রয়েছে।

৩। ত্রিপুরা তপশিলী জাতি সমবায় উন্নয়ন নিগমে বোর্ড অব এডমিনিস্ট্রেটর পদে কোন নিযুক্তি দেওয়া হয়নি। ত্রিপুরা কো-অপারেটিভ সোসাইটিস অ্যাক্ট ১৯৭৪ এর ৭৪ ধারা অনুযায়ী এডমিনিস্ট্রেটর এর নিযুক্তির বিধান আছে।তবে এডমিনিস্ট্রেটর গঠন করার প্রয়োজনীয়তা তখনই হয় যখন কোন কর্পোরেশনের কমিটির কাজে অনিয়ম পরিলক্ষিত হয়।

**Assembly Admitted Un-Starred Question No - 185.**

Name of Member:- **Shri Ratan Lal Nath.**

Will the Hon'ble Minister-in-charge of the Social Welfare & Education Department be pleased to state:-

**প্রশ্ন**

১। ইহা কি সত্য সমাজ কল্যাণ ও সমাজ শিক্ষা দপ্তরে গেজেটড্ পর্যায়ে বেশ কিছু শূণ্যপদ রয়েছে?

২। যদি সত্য হয় থাকে তবে মোট শূণ্যপদের সংখ্যা কত?

৩। উক্ত শূণ্যপদগুলি পূরণে কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**উত্তর**

১। হ্যাঁ।

২। ১৯ (উনিশ)টি পদ খালি আছে।

৩। শূণ্যপদ পূরণ একটি প্রবহমান প্রক্রিয়া। এই পদগুলি পূরনের জন্য উদ্যোগ নেওয়া হচ্ছে।

**Admitted Un-Starred Question No - 208.**

Name of M.L.A:- **Shri Ratan Lal Nath.**

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state:-

Minister-in-charge.

**প্রশ্ন**

১। রাজ্যে সরকারী ডিগ্রি কলেগুলিতে পার্টটাইম কলেজ শিক্ষক নিযুক্তির ক্ষেত্রে কোন সুনির্দিষ্ট নিয়মনীতি রয়েছে কিনা;

২। উক্ত নিযুক্তির ব্যাপারে ইউ.জি.সি নীতি নির্দেশিকায় কি উল্লেখ রয়েছে;এবং এই নীতি নির্দেশিকা রাজ্য সরকার মানতে বাধ্য কিনা,এবং

৩। এই বছর নূতন করে পার্টটাইম কলেজ শিক্ষক নিযুক্ত করা হবে কিনা?

**উত্তর**

১। হ্যাঁ,রয়েছে।

২। ইউ.জি.সি নীতি নির্দেশিকা অনুসারে নিয়মিতভাবে নিয়োগের ক্ষেত্রে সাধারণ প্রার্থীকে মাষ্টার্স ডিগ্রি পর্যায়ে ন্যূনতম পক্ষে ৫৫ শতাংশ নম্বর অবশ্যই পাইতে হইবে। অধিকন্তু প্রার্থীকে NET অথবা SLET পরীক্ষায় উত্তীর্ণ হইতে হইবে। প্রকাশ থাকে যে,তপশিলীজাতি ও উপজাতি প্রার্থী এবং ১৯৯১ সালের ১৯শে সেপ্টেম্বরের মধ্যে যাহারা Ph.D করিয়াছেন তাহারা ৫০ শতাংশ নম্বর

পাইলেও আবেদন করিতে পারিবেন। অধিকন্তু প্রকাশ থাকে যে,যাহারা ১৯৯৩ সালের ৩১শে ডিসেম্বরের মধ্যে M.Phil এবং যাহারা ২০০২-এর ডিসেম্বর মাসপর্যন্ত Ph.D করিয়াছেন তাহাদের NET/SLET পরীক্ষায় উত্তীর্ণ হওয়ার বাধ্যবাধকতা নাই। উপরোক্ত নীতি নির্দেশিকা পার্ট-টাইম শিক্ষকের ক্ষেত্রে অপ্রযোজ্য হলেও ইউ.জি.সি-এর নর্ম অনুসারে রাজ্যে উপযুক্ত যোগ্যতাসম্পন্ন প্রয়োজনীয় সংখ্যক সাধারণ তপশিলী জাতি ও তপশিলী উপজাতি প্রার্থীর অভাব থাকায় পার্ট টাইম শিক্ষক নিয়োগের ক্ষেত্রে ইউ.জি.সি-এর নীতি নির্দেশিকা কিছুটা শিথিল করার প্রয়োজন হয়ে থাকে।

৩। প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণ করা হয়েছে।

**Admitted Un-Starred Question No - 209.**

Name of Member:- **Shri Kajal Ch.Das**

Will the Hon'ble Minister-in-charge of SCs & OBCs Welfare Department be pleased to state:-

**প্রশ্ন**

১। ইহা কি সত্য যে বিভিন্ন ব্লকে এস.সি ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট থেকে দেওয়া হত তা প্রায় বন্ধের পথে;

২। সত্য হলে কারণ কি; এবং

৩। ইহা কি সত্য যে বন্ধ হওয়ার ফলে এস.সি ওয়েলফেয়ার এর কাছে আর্থিক সাহায্যের জন্যে অনেক আবেদন পত্র দীর্ঘদিন যাবৎ আটকে আছে;

৪। সত্য হলে কবে নাগাদ এই আবেদন পত্রগুলি মঞ্জুর করা হবে?

**উত্তর**

১। ইহা সত্য নহে।

২। প্রশ্ন উঠে না।

৩। ইহা সত্য নহে।

৪। প্রশ্ন উঠে না।

**Admitted Un-Starred Question No - 229.**

Name of M.L.A:- **Shri Ratan Lal Nath.**

Will the Hon'ble Minister-in-charge of Education Department be pleased to state:-

**প্রশ্ন**

১। ইহা কি সত্য যে ত্রিপুরা সরকার কর্তৃক গঠিত ত্রিপুরা রাজ্য শিক্ষা কমিশন রাজ্য সরকারের নিকট ইতিমধ্যেই রিপোর্ট পেশ করেছে;

২। সত্য হলে রাজ্যের শিক্ষা ব্যবস্থার সার্বিক উন্নয়নে উক্ত শিক্ষা কমিশন রিপোর্ট কি কি বিষয় উল্লেখ করেছে (সুপারিশ সমুহ)

৩। উক্ত রিপোর্টের কোন কোন সুপারিশগুলি রাজ্য সরকার গ্রহণ করেছে;

৪। কমিশনের গৃহীত সুপারিশগুলি রাজ্যে কবে নাগাদ কার্যকর করা হবে বলে আশা করা যায়?

**উত্তর**

১। হ্যাঁ। গত ১৫ই আগস্ট,২০০৩ তারিখে কমিশন রিপোর্ট পেশ করেছে।

২। রিপোর্টটি বর্তমানে রাজ্য সরকারের পরীক্ষাধীন।

৩। পরীক্ষাধীন।

৪। পরীক্ষাধীন।

# PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISION OF THE CONSTITUTION OF INDIA.

**Monday, the 22nd September, 2003**

The House met in the Assembly House, Agartala, at 11 A.M. on Monday the 22nd September, 2003.

## PRESENT

Shri Ramendra Chandra Debnath, Hon'ble Speaker in the Chair the Hon'ble Deputy Speaker, the Hon'ble Chief Minister, 17 Ministers and 38 Members.

## QUESTIONS AND ANSWERS

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য মহোদয়গণ, আজকের কার্যসূচীতে সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহোদয় কর্তৃক উত্তর প্রদানের জন্য মাননীয় সদস্য মহোদয়দের নামের পার্শ্বে উল্লেখ করা হইয়াছে । আমি পর্যায়ক্রমে মাননীয় সদস্য মহোদয়দের নাম ডাকিলে তিনি তাঁর নামের পার্শ্বে উল্লেখিত যেকোন নাম্বার জানাইবেন এবং সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহোদয় উত্তর প্রদান করিবেন ।

সর্ট নোটিশ প্রশ্নের নাম্বার **২, সদস্য মহোদয়ের নাম শ্রী সুদীপ রায় বর্মণ ।

**শ্রীসুদীপ রায় বর্মণ** (আগরতলা) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার এডমিটেড শর্ট নোটিশ প্রশ্নের নাম্বার **২ ।

**শ্রীমানিক দে (মন্ত্রী) ঃ-** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এডমিটেড শর্ট নোটিশ **২ ।

**প্রশ্ন**

১) সান্ধ্যকালীন সময়ে আগরতলা শহরের শ্যামলী বাজার, কৃষ্ণনগর, অভয়নগর, জগৎপুর সহ বিভিন্ন পাড়াগুলিতে নিয়মিত ভাবে স্ট্রীট লাইট না জ্বালানোর কারণ কি ?

**উত্তর**

সন্ধ্যাকালীন সময়ে আগরতলা শহরের শ্যামলীবাজার, কৃষ্ণনগর, অভয়নগর, জগৎপুর সহ বিভিন্ন পাড়াগুলিতে স্ট্রীট লাইট জ্বালানোর এবং নেভানোর জন্য মোট ২৯৪টি স্ট্রীট লাইট কিয়স্‌ক আছে যার মধ্যে একটি করে মেইন সুইচ ও এ্যানার্জি মিটার লাগানো আছে । এই ২৯৪টি কিয়স্ক বিদ্যুৎ-এর ৬টি সাব ডিভিশানের অন্তর্গত। নির্দিষ্ট লোক দ্বারা সন্ধ্যা ৫.৩০ মিনিট হইতে ৬.৩০ মিনিটের মধ্যে সুইচ অন করা হয় । তাই এক এলাকার সাথে আরেক এলাকার স্ট্রীট লাইট জ্বালানোর সময় কিছুটা হেরফের ঘটে ।

**শ্রীসুদীপ রায় বর্মণ ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, বাস্তব পরিস্থিতিটা হচ্ছে ঠিক তার বিপরীত । আমি আপনার কথা অনুসারে কয়েকটা পাড়ার নাম এখানে উল্লেখ করেছি । এটা সত্য যে আগরতলা শহরে মেইন টাউন ছাড়া শ্যামলীবাজার, অভয়নগর, ভাটি অভয়নগর, রাধানাগর, চন্দ্রপুর, বড়দোয়ালী, ভট্টপুকুর, জগহরিমুড়া, রামনগর-এর গোলচক্কর এলাকায় স্ট্রীট লাইট জ্বলেনা । বিভিন্ন সাব-ডিভিশানগুলিতে যোগাযোগ করা হলে বলা হয় যে মিউনিসিপালিটির টাকা বকেয়া, মিউনিসিপালিটি টাকা দেয় না, আপনারা যা বলার মিউনিসিপালিটিকে গিয়ে বলুন । যতক্ষণ পর্যন্ত মিউনিসিপালিটি আমাদের বকেয়া টাকা না দিচ্ছে ততক্ষণ পর্যন্ত আমাদের করণীয় কিছু নাই । এই ব্যাপারে মাননীয় মন্ত্রী বাহাদুর কিছু জানেন কি ? এবং বিদ্যুৎ দপ্তরের মোট আউট স্ট্যান্ডিং বিল কত ?

**শ্রীমানিক দে** (মন্ত্রী) **ঃ-** স্যার, স্ট্রীট লাইট সুইচ নিভানো এবং জ্বালানোর ক্ষেত্রে সম্প্রতিকালে ২৯৪টি স্ট্রীট লাইট কিয়স্ক দপ্তরের নিজস্ব খরচায় লাগানো হয়েছে । নিয়মানুযায়ী আগরতলা শহরের স্ট্রীট লাইটের খারাপ বাল্ব সোডিয়াম ল্যাম্প, টিউব লাইট পরিবর্তনের জন্য আগরতলা পৌর পরিষদ বিদ্যুৎ দপ্তরকে টাকা দেওয়ার কথা । কিন্তু পৌর পরিষদ এই বছরে এই জিনিসগুলির জন্য কোন অর্থ বিদ্যুৎ দপ্তরকে দেয়নি । এছাড়া বিদ্যুৎ দপ্তর স্ট্রীট লাইটের বিদ্যুতের বিলের মোট ৩ কোটি ৫৪ লক্ষ ৯৯ হাজার টাকা জুন পর্যন্ত মিউনিসিপালিটির কাছে পাওনা আছেন । দপ্তরের পক্ষে এই স্ট্রীট লাইট রক্ষণা-বেক্ষণ করা সম্ভব নয় । আসন্ন দূর্গাপূজা উপলক্ষ্যে খারাপ বাল্ব, সোডিয়াম ল্যাম্প ও টিউব কেনা বাবদ ২ লক্ষ টাকা পৌর পরিষদের কাছে চাওয়া হয়েছে । টাকা পাওয়া যাবে ধরে নিয়ে দপ্তর ইতিমধ্যে বাল্ব, টিউব ও সোডিয়াম লাইট ঠিক করার কাজ শুরু করেছে যাতে পূজার আগে যথাসম্ভব লাইট রাস্তায় লাগানো যায় । বর্তমানে আগরতলা শহরে বিভিন্ন রাস্তায় মোট বাল্ব পয়েন্টের সংখ্যা নিম্নরূপ ঃ

বাল্ব পয়েন্টে ১০ হাজার ৯১৪টি, টিউব লাইট ৫০৯টি, সোডিয়াম লাইট ৭৩৫টি ।

**শ্রীসুদীপ রায় বর্মণ ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, ইহা কি সত্য যে, রাউন্ড দি ক্লক এটা একটা এ্যাসেনসিয়াল সার্ভিস ফর দি পিপল্ । রাউন্ড দি ক্লক সার্ভিস থাকা দরকার । কিন্তু ইদানিং চতুর্থ বামফ্রন্ট সরকারের এক আদেশমূলে রাত্রি ১০ টার পর কোন পাড়ায় যদি বিদ্যুতের ব্যাঘাত ঘটে বৃষ্টি বা বিভিন্ন কারণে বিদ্যুতের কোন ফল্ট হলে কল দেওয়ার পরেও তখন বলা হয় যে আমাদের ডিউটি রাত্র ১০টা পর্যন্ত । সুতরাং কাল সকাল ছাড়া আমরা কিছুই করতে পারব না । এই যে সার্ভিসটা এটা আবার পুনরায় রাউন্ড দি ক্লক চালু করা হবে কিনা ?

দ্বিতীয় হচ্ছে — ৩ কোটি ৫৪ লক্ষ ৯৯ হাজার টাকা জুন মাস পর্যন্ত মিউনিসিপালিটিতে পাওনা, মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন দুর্গাপূজা উপলক্ষে কিছু কিছু জায়গায় আমার কথাটা হচ্ছে দুর্গাপূজা ছাড়া আগরতলা শহরে বিভিন্ন অপরাধমূলক ঘটনাগুলি দিন দিন বেড়ে যাচ্ছে । ছাত্র টিউশন থেকে ফেরার সময় অপুর্চোনিষ্ট নটরিয়াস পিপ্‌ল বা ছেলেরা বিভিন্ন পা া উৎপেতে বসে থাকে এবং আমি স্পেশিফিক বলছি, এই যে পরিষেবার কথা বলছি এখানে আমি শুধু দুর্গাপূজো উপলক্ষ্যে হ্যাঁ, দুর্গাপূজো উপলক্ষে আপনারা কিছু কিছু স্ট্রীট লাইট লাগান এটা আমি জানি । কথাটা হচ্ছে, নট অনলি দুর্গাপূজা । আমি আপনার কথা অনুসারে বুঝতে পারছি দেয়ার ইজ এ গ্যাপ বিটুয়িন ওয়ান ডিপার্টমেন্ট উইদ এনাদার । আগরতলা মিউনিসিপালিটি আরবান ডেভালাপমেন্ট এবং পাওয়ার ডিপার্টমেন্টের মধ্যে কোন রকম কো-অর্ডিনেশন না থাকার দরুণ এই সমস্ত নিত্য নতুন ঘটনাগুলি এবং একসিডেন্ট এবং রাস্তার যে বেহাল কন্ডিশন আগরতলা মিউনিসিপালিটি এলাকার মধ্যে এর কারণে বিভিন্ন একসিডেন্ট হচ্ছে ।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য স্পেসিফিক করে বলুন ।

**শ্রীসুদীপ রায় বর্মণ ঃ-** আমি স্পেশিফিকই বলছি । স্যার ঘটনাগুলি না বললে বুঝতে পারবেন না । ডিপার্টমেন্টের মন্ত্রী বাহাদুর কাইন্ডলি বলবেন কিনা যে শুধু আগরতলা শহর দুর্গাপূজার সময় নয় রাউন্ড দ্যা ইয়ার এই স্ট্রীট লাইট ফ্যাসিলিটিস উইল বি মেইড এবেলেবেল টু দ্যা পাবলিক । উইল দ্যা মিনিষ্টার এসিউর দ্যা আগরতলা টাউন দ্যা রাউন্ড দ্যা ক্লক এই স্ট্রীট লাইট ফেসিলিটিস মিনিমাম উইল বি মেইড এবেলেবেল টু দ্যা পাবলিক।

**শ্রীমানিক দে (মন্ত্রী) ঃ-** মাননীয় সদস্য এখানে যে বিষয়টা বলেছেন, আমি প্রথমে ডি. এব. যে টাকাটা এটা একটু সংশোধন করে দিচ্ছি । উনার বুঝতে একটু অসুবিধা হয়েছে এটা হল ৩ কোটি ৫৪ লক্ষ ৯৯ হাজার টাকা বকেয়া । আর দ্বিতীয় যে বিষয়টা, রাউন্ড দ্যা ক্লক সার্ভিস দেওয়ার বিষয়টা আমাদের সাব-ডিভিশন অফিসগুলিতে রাউন্ড দ্যা ক্লক লোক থাকে । সেখানে যদি কল দেওয়া হয় তাহলে লোক যাওয়ার কথা । এমন যদি কোন সুনির্দিষ্ট অভিযোগ থেকে থাকে তাহলে আমরা সেটা নিশ্চয়ই দেখতে পারি, যদি রাউন্ড দ্যা ক্লক থাকে । কিন্তু সব জায়গায় থাকে না । সাব-ডিভিশান যে অফিসগুলি সেখানে রাউন্ড দ্যা ক্লক থাকে এবং এখনও আছে । এমন যদি সুনির্দিষ্ট অভিযোগ মাননীয় সদস্য-এর নিকট থেকে থাকে তাহলে সেটা তদন্ত করে দেখতে পারি। এছাড়া সারা বছর নিশ্চিত করার যে বিষয়টা বলছেন এটা বিদ্যুৎ দপ্তরের আর্থিক অবস্থার কথা সবারই জানা আছে । এটা নির্ভর করে আর্থিক অবস্থার উপর । আমরা ইতিমধ্যে তাদের কাছে বহু টাকা পাওনা আছি । আর তাছাড়া গত বছরগুলিতেও বাল্ব, টিউব এবং সোডিয়াম লাগিয়েছি সেই টাকাও আমরা এখনও পাই নি । এখন এটা নির্ভর করবে আর্থিক অবস্থার উপর যদি আর্থিক অবস্থা সবল থাকে তাহলে আমরা চেষ্টা করব যাতে বিদ্যুতের ব্যবস্থাটা নিশ্চিত রাখা যায়, আমাদের দিক থেকে সেই উদ্যোগ থাকবে । কিন্তু একেবারে রাউন্ড দি ক্লক ২৪ ঘন্টা বিদ্যুৎ থাকবে না এটা তো বুঝতেই পারছেন । একটা নির্দিষ্ট সময়ে লোড শেডিং হয়। এবং লোড শেডিং-এর সময় কোন কোন জায়গায় অফ্ করে দিতে হয় । সেই সিস্টেমটাই আছে । এটা সব জায়গায় না কোন কোন জায়গায় আছে ।

**শ্রীসুদীপ রায় বর্মণ ঃ-** আমরা দেখি বিভিন্ন জায়গায় যখন লোড শেডিং হয় তখন স্ট্রীট লাইট চলে । লোড শেডিং সঙ্গেতো এর কোন সম্পর্ক নেই ।

**শ্রীমানিক দে (মন্ত্রী) ঃ-** মাননীয় সদস্য সমস্ত জায়গায় এই সিস্টেমটা নেই । কিছু এরিয়াতে এই সিস্টেমটা আছে এটাকে সেপারেট করে নেওয়া হয়েছে । আর কিছু জায়গাতে এই ব্যবস্থাটা নেই । এই সিস্টেমটা করতে গেলে তো টাকার প্রশ্ন, তাতে প্রচুর টাকা লাগবে । এই সিস্টেমটাকে একটা জায়গায় নিয়ে আসতে হবে এবং এর জন্য একটা সেপারেট লাইন করে দিতে হয় । এবং সেই সেপারেট লাইন করতে প্রচুর টাকা লাগবে এবং আমরা ভাবছি এই সম্পর্কে আমরা একটা প্রজেক্টও পাঠিয়েছি । যাতে একটা সিস্টেমের মধ্যে নিয়ে আসা যায় । মিউনিসিপালিটির এরিয়াটাকে সেই প্রজেক্ট আমরা তৈরী করে পাঠিয়েছি ।

**শ্রীসুদীপ রায় বর্মণ ঃ-** সোডিয়াম লাইট মোট ৭৩৫ আছে বললেন এবং বিভিন্ন জায়গায় সোডিয়াম লাইট লাগানোর কোন নিয়ম নীতি আছে কিনা কোন কোন জায়গায় লাগবে । কারণ ব্লাব লাগানোর পরও দেখা যায় ১৫, ২০ এবং ১ মাসের মধ্যে ফিউজ হয়ে যায় । এবং একবার ফিউজ হলে এটাকে পরিবর্তন করতে অনেক সময় লাগে । কিন্তু বিভিন্ন জায়গায় সোডিয়াম লাইট লাগানো আছে কিন্তু জ্বলে না, নষ্ট হয়ে পড়ে আছে । এই এখন অব্দি মেরামত করা হয়নি । এই যে বিভিন্ন পাড়াতে সোডিয়াম লাইট যদি লাগাতে হয় তাহলে আপনাদের নিয়ম নীতিগুলি কি ?

**শ্রীমানিক দে (মন্ত্রী) ঃ-** সোডিয়াম লাইট আমরা সব জায়গায় লাগাতে পারি না । কারণ, এটা খুব কস্টলি । তবে ব্যস্ততম এলাকা যেগুলি যেখানে মানুষের ব্যস্ততম থাকে যেমন কর্মাশিয়্যাল এরিয়া সেইসমস্ত এরিয়াগুলোতে আমরা সোডিয়াম লাইট লাগাতে চেষ্টা করি ।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা (ছাওমনু) ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, মিস ইউজ অব্ পাওয়ার, আগরতলা শহরের অনেক জায়গায় স্ট্রীট লাইট সকাল ৭-৮টা পর্যন্ত জ্বলতে থাকে । তারপরে তেলিয়ামুড়ায় যেতে দেখি সকাল ৭টার সময়ও স্ট্রীট লাইট নেভানো হয়না । এটা কি বিদ্যুতের অপব্যবহার হচ্ছে না ? এটা বন্ধ করার বা প্রতিরোধ করার কোন নিয়ম বা নীতি বা পদক্ষেপ মাননীয় মন্ত্রী মহোদয় নেবেন কিনা ?

**শ্রীমানিক দে (মন্ত্রী) ঃ-** মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য যে বিষয়গুলি এখানে উত্থাপিত করেছেন যেমন আগরতলা শহরে আমাদের সাতজন কর্মী আছে এই স্ট্রীট লাইট জ্বালানো এবং নেভানোর জন্য । তাই স্বাভাবিক কারণে ২৯৪টা পয়েন্টে এই সাত জনকে কাজ করতে হয় । তাই এখানে একটু গ্যাপ হয়ে যায় । তাছাড়া এখানে তেলিয়ামুড়ার কথা বলেছেন, নগর পঞ্চায়েতগুলোতে সাধারণত নগর পঞ্চায়েতের লোক দিয়ে এগুলি নিয়ন্ত্রণ করে থাকে । তবে এটা ঠিক কেন স্ট্রীট লাইট সাতটা পর্যন্ত জ্বলবে তার আগেই অফ করা উচিৎ । নির্দিষ্ট সময়ে জ্বালানো নির্দিষ্ট সময়ে অফ করা এতে বিদ্যুৎ যেমন সেভ হবে তাদের দিক থেকেও তারা সেভ হবে, বিলটা কমবে । আমরা সমস্ত নগর পঞ্চায়েতগুলিকে আমাদের দিক থেকে বলছি একটা ক্যাম্পিংও আমরা থ্রো করেছি যাতে প্রয়োজনের অতিরিক্ত যাতে বিদ্যুৎ ব্যবহার করতে না হয় । সেই ব্যবস্থা যাতে করে এবং সবার সহযোগিতা আমরা চেয়েছি এটা করে দেওয়ার জন্য । আর আগরতলা পৌর এলাকায় আমরা বলেছি এটা সাধারণত আগরতলা মিউনিসিপ্যালটি থেকে এটা নিয়ন্ত্রণ করার কথা । আমরা তাদের কাছে প্রস্তাবও দিয়েছি বারবার বলেছি আপনারা এটা আমাদের হাত থেকে নিয়ে নিন, আপনাদের লোক দিয়ে এটা নিয়ন্ত্রণ করুন । কিন্তু উনারা নিচ্ছেন না । এখন আমাদের লোক দিয়ে এটা নিয়ন্ত্রণ করা হচ্ছে ।

**শ্রীরতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় বিদ্যুৎ মন্ত্রী এটা খতিয়ে দেখবেন কি, দেখা গেল বিদ্যুৎ পরিষেবা ইট ইজ এ ভাইটাল, মিনিমাম সার্ভিস । বিশেষ করে স্ট্রীট লাইটের কথা বলছি । এখানে ইতিমধ্যে ৩৫ শতাংশ বিদ্যুৎ মাশুল বৃদ্ধি করেছেন । মিনিমাম সার্ভিস যেটা সেই কালকেও এখানে যখন প্রশ্নটা এডমিট হয়েছিল বিভিন্ন জনে বলেছে স্যার, আগামীকাল বিষয়টি উঠবে এগুলি কিন্তু বলবেন । সমস্ত জায়গাতেই বিশেষ করে স্ট্রীট লাইট নেই । মিনিমাম সার্ভিস স্ট্রীট লাইট সেটা কোন রকম উন্নতি না ঘটিয়ে তাহলে এটার সাথে ৩৫ শতাংশ মাশুল বৃদ্ধি করার কারণটা কি ? এই ৩৫ শতাংশ মাশুল বৃদ্ধি করার ফলে নতুন করে উপকার কি হয়েছে, পরিষেবা কি বাড়িয়েছেন ?

**শ্রীমানিক দে (মন্ত্রী) ঃ-** স্যার, এটার সঙ্গে এটা রিলেটেড না । কারণ, মিনিমাম চার্জ যেটা বৃদ্ধি করা হয়েছে তারপরও আমাদের বিরাট লস এটা আমরা সবাই জানি । সেই লসটা কাভার করার জন্য কিছুটা বৃদ্ধি করা হয়েছে । বিদ্যুৎ পরিষেবাকে আরও বেশী ভাল করার জন্য তিনি যে প্রস্তাব দিয়েছেন সেটা আমরা আমাদের দিক থেকে চেষ্টা করছি । আর গতকাল যেটা বলেছেন ঐ এরিয়াতে সারাইয়ের কাজ হয়েছে যে কারণে সেই এলাকাতে বিদ্যুতের একটু সমস্যা হয়েছে । তবে এই সারাইয়ের জন্য পত্রপত্রিকায় বিজ্ঞাপণ দিয়ে দেওয়া হয় কোন দিন কোন এরিয়াতে সারাইর কাজ হবে ।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য শ্রীজ্যোর্তিময় নাথ মহোদয় ।

**শ্রীজ্যোর্তিময় নাথ** (কদমতলা) ঃ- মিঃ স্পীকার স্যার, এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার - ৩ ।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার - ৩ ।

**প্রশ্ন**

১) ধর্মনগর মহকুমার অন্তর্গত কদমতলা পুলিশ ফাঁড়িতে কর্তব্যরত পুলিশ কর্মীর সংখ্যা কত (পদভিত্তিক পুলিশ কর্মীর হিসাব) এবং

২) চুরি ডাকাতি সহ সাধারণ আইন শৃঙ্খলা রক্ষায় উক্ত পুলিশ ফাঁড়ির পুলিশ কর্মী সংখ্যা বৃদ্ধি করা সহ পাশাপাশি পুলিশী টহলদারী জোড়ালো করার লক্ষ্যে গাড়ীর সংখ্যা বৃদ্ধি করার পরিকল্পনা রয়েছে কিনা ?

৩) না থাকিলে এর কারণ কি ?

**উত্তর**

১) কদমতলা পুলিশ ফাঁড়িতে সর্বসাকুল্যে ২০ জন পুলিশ কর্মী নিযুক্ত আছেন । পদভিত্তিক পুলিশ কর্মীর সংখা নিম্নরূপ ঃ- সাব ইন্সপেক্টর - ১, সহকারী সাব-ইন্সপেক্টর - ৩, হেড কনস্টেবল-২, কনস্টেবল-১৪ মোট ২০ জন ।

২) সাধারণ আইন শৃঙ্খলা রক্ষায় পুলিশ কর্মীর সংখ্যা বৃদ্ধি করার কোন পরিকল্পনা আপাতত নেই । কদমতলা পুলিশ ফাঁড়িতে বর্তমানে একটি কমান্ডার জীপ আছে । গাড়ীর সংখ্যা বাড়ানোর কোন পরিকল্পনা বর্তমানে নেই ।

৩) কদমতলা পুলিশ ফাঁড়ির বর্তমান শক্তি যা রয়েছে তা দিয়ে জনগণের সহযোগিতা নিয়ে এলাকার আইন-শৃঙ্খলা পরিস্থিতি রক্ষার চেষ্টা অব্যাহত রয়েছে ।

**শ্রীজ্যোর্তিময় নাথ** ঃ- সাপ্লিমেন্টারী স্যার, যদিও এটা কদমতলা পুলিশ ফাঁড়ি কিন্তু অন্যান্য ফাঁড়িতে যতটুকু তার সীমার মধ্যে থাকে কদমতলা ফাঁড়ি ৩০ থেকে ৩২ কিমিঃ এরিয়া তাদের দেখতে হয় বর্ডার সহ । সুতরাং রেডিয়াসটা অনেক বেশী । সুতরাং সেই দিক থেকে চিন্তা করে সেখানে গাড়ীর সংখ্যা ও পুলিশের সংখ্যা বৃদ্ধি করা হবে কিনা ?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মাননীয় সদস্য যেটা কদমতলা পুলিশ ফাঁড়ি সম্পর্কে বলেছেন এই রকম অনেক পুলিশ ফাঁড়ি তথা পুলিশ স্টেশান এরিয়া অপারেশন যেটা সেটা এমনিতে দেখলে মনে হয় অনেক বড় কিন্তু উপায় আমাদের নেই । আপনারা দেখেছেন গত কয়েক বছরের মধ্যে থানার সংখ্যা অনেক আমরা বাড়িয়েছি এবং পুলিশ ফাঁড়ির সংখ্যাও আছে । পুলিশ ফাঁড়ি, যেগুলি করা হয়েছিল সেগুলি এখন নট ইন অপারেশন। কতগুলো আমাদের বন্ধও করতে হয়েছে । এমনিতেই পুলিশের সংখ্যা তো কম না আমাদের । তারপরে আরও বাড়ানো মানে আরও খরচা । তারপরে গাড়ী ঘোড়া যদি আমাদের রাজ্যের পয়সা তে করতে হত তাহলে পরে সম্ভবত এটাও আমরা করতে পারতাম না । সেই জায়গায় কেন্দ্রীয় সরকার মডার্ননাইজেশন স্কীমে যে সাহায্যটা আমাদেরকে করেছেন সেটাতে অনেকটা আমাদের সহায়তা হচ্ছে । এই পরিস্থিতিতে আপনি যা বলেছেন আমি পরীক্ষা করে দেখেছি, কদমতলা পুলিশ ফাঁড়ি এলাকায় সাধারণভাবে যে আইন-শৃঙ্খলা পরিস্থিতি আছে সেটা আন্ডার কন্ট্রোল । এই দিক থেকে আমি পরিষ্কার যে সেখানকার জনসাধারণ পুলিশকে সাহায্য করছেন এই কারণে সেখানে পুলিশ নিয়ন্ত্রণের মধ্যে রাখতে পারছেন । ফলে এই মুহূর্তে এটা করতে

আমরা বিবেচনার মধ্যে রাখছি না । ভবিষ্যতে সমস্যা যেমন যেমন দাঁড়াবে সেটা মোকাবেলা করার জন্য আমাদের সামর্থের মধ্যে যেগুলি থাকবে আমাদের প্রচেষ্টার কোন ঘাটতি থাকবে না ।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য শ্রী সমীর দেবসরকার ।

**শ্রীসমীর দেবসরকার** (খোয়াই) ঃ- মিঃ স্পীকার, এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নম্বার - ১৩ ।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার স্টার্ড কোয়েশ্চান নম্বার - ১৩ ।

**প্রশ্ন**

১) রাজ্যের লোকসভা ও রাজ্যসভা নির্বাচনের জন্য নির্বাচক মন্ডলীর কতজনকে পরিচয় পত্র দেওয়া হয়েছে?

২) যেসব পরিচয়পত্র ত্রুটিপূর্ণ তাহা পরিবর্তন করে দেয়ার ব্যবস্থা হয়েছে কিনা ?

৩) ও ৪) যারা এখনো পরিচয় পত্র পাননি, ছবি তুলেননি কিম্বা পরিচয় পত্র হারিয়েছেন তাদের নতুন করে পরিচয় পত্র পাবার সুযোগ দেওয়া হবে কিনা, এবং ফলে কবে পর্যন্ত এইজন্য উদ্যোগ নেওয়া হবে ?

**উত্তর**

১) ৩১শে জুলাই ২০০৩ইং তারিখ পর্যন্ত রাজ্যে মোট নির্বাচক মন্ডলীর ১৫,১৮,৩২৫ জনকে সচিত্র পরিচয় পত্র দেওয়া হয়েছে ।

২) হ্যাঁ ।

৩) হ্যাঁ, যে সকল ভোটার এখনো পরিচয় পত্র পাননি, ছবি তুলেননি, তাদের পরিচয় পত্র এবং যাদের পরিচয় পত্র হারিয়ে গেছে তাদের তাদের ডুপ্লিকেট পরিচয় পত্র দেওয়ার কাজ গত ৩১শে আগস্ট ২০০৩ইং তারিখ থেকে উত্তর ত্রিপুরা, ধলাই জেলার অন্তর্গত বিভিন্ন বিধানসভা নির্বাচন ক্ষেত্র সমূহে শুরু হয়েছে । উপরিউক্ত জেলা সমেত কাজ শেষ হওয়ার পর পশ্চিম ত্রিপুরা ও দক্ষিণ জেলার কাজ শুরু করা হবে ।

**শ্রীসমীর দেব সরকার ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, পরিচয় পত্র যাদের হারিয়েছে তাদেরকে পাঁচ টাকা জরিমানা এবং কোথাও কোথাও পরিচয় পত্র যে হারিয়েছে তার জন্য থানাতে দরখাস্ত দেওয়ার জন্য বলা হয়েছে, সেই ব্যাপারে মাননীয় মন্ত্রীর অবগত আছে কিনা ?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- এটা ইলেকশন কমিশনের নির্দেশ । আমাদের সিটিজেনসিপ কার্ড যদি হারায়, কারও যদি পাসপোর্ট থাকে সেটা যদি হারায় সঙ্গে সঙ্গে থানাকে জানাতে হয় । এটা তো নাগরিকের দিক থেকে অসতর্কতার একটা নিদর্শন । এটা কেন্দ্রের নির্দেশ ।

**শ্রীকাজল চন্দ্র দাস** (কল্যাণপুর) ঃ- সাপ্লিমেন্টারী স্যার, ত্রুটিপূর্ণ পরিচয় পত্র সংশোধন করে দেওয়ার জন্য বার বার দপ্তরে জমা দেওয়ার পরেও আবার ত্রুটি হয়ে আসছে এবং অনেকে আবার ফিরে পাচ্ছে না এই ব্যাপারে কি ব্যবস্থা নেওয়া হয়েছে ?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- এই প্রশ্নটা এখানে বার বার এসেছে । সেই কারণে আমি প্রতিশ্রুতি দিয়েছিলাম। আজ এখানে দপ্তরের যারা কর্মরত তারা নিজেরা কিছুই করতে পারেন না । যা কিছু করতে হয় কেন্দ্রের ডাইরেকটিভ অনুসারে । এই ব্যাপারে ইতিমধ্যে সংশোধন করার জন্য ইতিমধ্যে পদক্ষেপ নিয়েছেন ।

একজনের জায়গায় আর একজনের ছবি লাগিয়ে দিয়েছে এমনও ঘটনা আছে। এখন উনাকে তো দায়ী করা যাবে না কারণ ছবি তো উনি তোলেন নি, উনি ঐ সময় দায়িত্বেও ছিলেন না বা যিনি দায়িত্বে থাকেন তাকে এর জন্য দায়ী করা যায়ও না। এখন এই রকম পরিস্থিতিতে এটাও বলা হয়েছে আইডেনটিটি কার্ডে আছে ছবি রাম দেখতে গিয়ে দেখেন লক্ষ্মণের ছবি হয়ে গেছে। এটা কি হবে বলছেন এটাও পরিবর্তন করার চেষ্টা আমরা করব। দেওয়ার পর এটা তো একটা প্রসেস আমি বললাম দুটো জেলা এখন হাতে নেওয়া হয়েছে, ঐ দুটি জেলা শেষ হলে পর পশ্চিম এবং দক্ষিণ জেলা পরবর্তী পর্যায়ে নেবে।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, পরিচয় পত্রে নিজের চেহারাটাই চেনা যায় না। আমি ১৯৯২ইং এ পেয়েছিলাম ঐটা বদলি করে আবার ২০০০ইং এ নিয়েছি। আবার একই অবস্থা চেনা যায় না। বিষয় হচ্ছে, ছাওমনুর মালিধর গাঁওসভার তিনটি ভোট কেন্দ্র আছে। সেখানে ওরা ছবি তুলতে গেল। তা অনেক দূরে ১০ কিলোমিটার, ১২ কিলোমিটার করে। তারা বিকাল ৪টার সময় গিয়ে প্রায় ২ ঘন্টা ছবি তোলার পরে তারা ফিরে এসেছে, পরের দিন ওরাও এসে গেছে সব কিছু নিয়ে। এই রকম অনেক জায়গায় হয়েছে। এইগুলি কি করা যায়। তৃতীয়তঃ সম্প্রতি মিনিষ্ট্রি হোম থেকে থেকে একটা ঘোষণা দেওয়া হয়েছে যে মাল্টি পারপাস আইডেনটিটি কার্ড প্রত্যেক নাগরিককে ইস্যু করা হবে এই সম্পর্কে রাজ্য সরকারের কাছে কোন নির্দেশ বা কোন পরামর্শ এসেছে কিনা, আসলে পরে কি পর্যায়ে আছে ?

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ-** প্রথম যে প্রশ্ন তার উত্তর আমি আগেই দিয়েছি কাজল বাবুর প্রশ্নের উত্তরে। দ্বিতীয়তঃ যেটা বলছেন এটা আমার ধারণা ল্ অ্যান্ড অর্ডার করবে। যেই জায়গায় ওখানকার মানুষ তো ভোট যাদের আছে কার্ড যাদের আছে তারাও দিতে পারেন গত বিধানসভায় দিতে পারেন নি। আমার চাইতে আপনি ভাল জানেন। কাজেই সেই জায়গায় যেতে গেলে পরে এখন আমাদের চেষ্টা করতে হবে সিকিউরিটি এরেঞ্জমেন্ট করা। এবং এটা তো ন্যাচারেল তারা যাচ্ছেন তাড়াতাড়ির মধ্যে আসছেন যারা পারছে ছবি তুলে দিয়ে দিচ্ছেন। এই জায়গা থেকে বেড়োবার চেষ্টা করছি আমরা। তৃতীয়তঃ যেটা বলেছেন সেটা যদিও এটার সঙ্গে রিলেটেড না কিন্তু অপ্রাসঙ্গিক না। সেটা হচ্ছে ভারতবর্ষের কেন্দ্রীয় সরকার কতগুলি পাইলট প্রজেক্ট নিয়েছেন। তাতে ত্রিপুরাতে তারা আমাদের জিজ্ঞেস করেছেন আমরা এটাতে রাজি কিনা, বলেছি আমরা রাজি। তাতে এরা আমাদের ওয়েস্ট ডিস্ট্রিক্ট আইডেনটিফাই করেছেন এবং এরজন্য প্রাথমিক প্রস্তুতির কাজ শুরু হয়েছে।

**শ্রীসমীর দেব সরকার ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, কিছু কিছু ক্ষেত্রে এমন হয়েছে পুরানো যে পরিচয় পত্র ছিল ভোটার তার জায়গা থেকে পরিবর্তন করে অন্য এলাকার ভোটার লিস্টে নাম উঠেছে। সেই ক্ষেত্রে গত বছর যখন দেখলাম পরিচয় পত্র দেওয়ার সময় তারা বলছে লাগবে না ঐ পুরানো পরিচয় পত্র হয়ে যাবে। এই ক্ষেত্রে এবার যখন নতুন করে সুযোগ দেওয়া হচ্ছে যারা শিপটেড্ ভোটার তাদের ক্ষেত্রে পরিচয় পত্র তার নাম্বারিং চেইঞ্জ করে দেওয়ার কোন সুযোগ থাকবে কিনা ?

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ-** এটা তো একটা টেকনিক্যাল ব্যাপার আপনি যদি এটা চেইঞ্জ করেন আপনাকে নির্দিষ্ট ফর্মে দরখাস্ত করতে হবে। সেই ফর্মে দরখাস্ত করার পর নির্বাচন কমিশন বা আমাদের এখানে তাদের যে শাখা কাজ করছে তারা নিয়ম বিধি দেখে যদি এটা করার কোন সুযোগ থাকে তাহলে নিশ্চয়ই করবেন। এবং এতে পরিচয় পত্র আপনার যে কার্ড এটা ঠিকই থাকবে তার নাম্বারটা হয়তো চেইঞ্জ হয়ে যেতে পারে। ইলেক্টোরেল রোলে যে নাম্বার উঠবে তার নাম্বারের সঙ্গে মিলে না কারণ ওটা আবার চেইঞ্জ করতে হবে।

কারণ এখন যেটা নতুন ইলেক্টোরেল রোল হয়েছে নাম, তার নাম্বার তার সঙ্গে আইডেনটিটি কার্ডের যে নাম্বারটা সেখানে থাকছে একরডিংলি সেটা চেইঞ্জ হয়ে যাবে । কাজেই আমি অনুরোধ করব এই ধরণের যদি থেকে থাকে তাহলে তারা চীফ ইলেক্টোরেল অফিসারের কাছে নির্দিষ্ট ফর্ম এনে এইগুলি ফিলাপ করে তাদের দৃষ্টি আকর্ষণ করুন ।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** (অম্পি নগর) ঃ- স্যার, তৈদুতে বেশ কয়েকটি ঘটনা হয়েছে যে কর্মসূচী নিয়ে একটা স্থানে প্রচার করা হল কিন্তু যখন ছবি তোলা হল তখন দেখা গেল আরেকটা জায়গায় নিয়ে তুলছে । এই করে বেশ হয়রানি হয়েছি এবং অনেকগুলি ভোটারের ছবি তোলা হয়নি । কাজেই এই ধরণের যাতে না হয় এটা মন্ত্রী মহোদয় দেখবেন কিনা ?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- আমরা দেখছি বলেই আবার কাজ শুরু হয়েছে । সাউথে যখন এই কাজটা শুরু হবে আমি মাননীয় বিধায়ককে অনুরোধ করব, এই যে প্রভলেমটা হয়েছে গত বছর হয়েছে এবার একটু নজর রাখলে ভাল হবে । আমাদের এস. ডি. এম-রা আছেন তাদের সহযোগিতা নিয়ে থাকেন এবং এস. ডি. এম. অফিসে ইলেকশান দপ্তরের লোকেরা আছেন কাজেই এদিক থেকে যদি কো-অর্ডিনেট করা যায় ভাল হবে। আজকে যেহেতু বিধানসভায় প্রশ্নগুলো উঠল সেগুলো নিশ্চয় ইলেক্টোরাল অফিসারের দৃষ্টিতে থাকবে।

**মিঃ স্পীকার** ঃ- মাননীয় সদস্য শ্রী শ্যামাচরণ ত্রিপুরা ।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা** (ছাওমনু) ঃ- মিঃ স্পীকার স্যার, এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং — ৬৪ ।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং — ৬৪ ।

**প্রশ্ন**

1. Is there any plan to improve/change custody cell of Police Stations providing, bed, clothe and Sanitary toilet to ensure human rights?

2. If yes, when the plan will be executed ?

3. If not, why ?

**উত্তর**

১) এই ধরণের যাদেরকে কাস্টুডিতে রাখতে হয় তাদের জন্য যে সুযোগ সুবিধার বিধান আছে সাধারণভাবে সেগুলো সবই মোটামুটি দেওয়ার ব্যবস্থা আছে । তবে প্রশ্ন যেহেতু উঠেছে এবং কাস্টুডিতে আমি ছিলাম কাজেই সে দিক থেকে বলতে কোন বাধা নেই এই পরিবেশ থাকা উচিৎ না । আমি জানার জন্য বলছি মাননীয় সদস্যদেরকে আমাদের পুলিশের যখন দুই মাস তিন মাস পর পর পর্যালোচনা করি এবং এগুলি ইমপ্রুভ করার জন্য একটা স্টেনডিং নির্দেশ আছে । তারপরেও যদি প্রশ্ন উঠেছে তাতে আমার মনে হচ্ছে যে মিনিমাম ফ্যাসিলিটিস সেটা থাকা উচিৎ । কারণ সে তো এখনও অপরাধী সাবস্ত হয়নি । কাজেই অপরাধী সাবস্ত হওয়ার আগে তাকে অপরাধী বলা ঠিক না । আমি যেটা বলছি এটা ফারদার আমরা এগজামিন করব।

২) আমি প্রথম যে উত্তর বলেছি ২ এবং ৩ নং-এর ব্যাপারে আর কিছু বলার থাকে না ।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, আগরতলা পশ্চিম থানায় যে কাস্টডি আছে এটা এতো অমানবিক যে এখানে যাদের বন্দী করে নেওয়া হয় তাদের ঐখানে প্রস্রাব করতে হয়, ঐখানেই পায়খানা করতে হয় এতে অটোমেটিক্যালি একটা নারকীয় পরিবেশ, এই ধরণের পরিবেশ প্রায় সবখানেই আছে কিন্তু আমার মনে হয় এই আগরতলাতে সবচেয়ে বেশী যে কারণে নৃপেন চক্রবর্তী বলেছিলেন এটা একটা ব্রথেল । কাজেই এই সরকার সেই নৃপেন চক্রবর্তীর উত্তরসূরী সরকার এই ব্রথেলকে কেন এখনও সংস্কার করেননি, এবং এটা করা হবে কিনা ?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মাননীয় সদস্য যা যা ব্যাখ্যা বলবার চেষ্টা করেছেন সেটার উত্তর দেওয়ার সময় আমি নিজেই এডমিট করে বলেছি, ঠিক এই জায়গাটার কথা বলছেন এখানে আমি নিজে ছিলাম । বেশী সময় থাকতে হয়নি । বেলা ১১টা থেকে সন্ধ্যা ৫ টা পর্যন্ত । আমি জানি বিষয়টা কি ? কাজেই এখন যেটা ব্যবস্থা হয়েছে যা বলা হয়েছে সেটা হচ্ছে এই রকম নেচারেল কল-এ গার্ড দিয়ে তাদেরকে বাইরে নিয়ে যাওয়ার মত এই রকম একটা ব্যবস্থা আছে, কিন্তু ইম্প্রুভমেন্টের জন্য কি কি আর করা যেতে পারে । কিন্তু তাদের নিয়মনীতির বাইরে গিয়ে তো করতে পারি না । রাজার হালে তো আর সুযোগ করে দেওয়া হবে না। এই ব্যাপারে মিনিমাম যেটা করা যায় সেটা আমরা দেখব ।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** (অম্পিনগর) ঃ- সাপ্লিমেন্টারী স্যার, তৈদুতে যেখানে আসামীদেরকে রাখা হয় সেটা খাঁচার মত । পশুর যে খাঁচা সেই রকম খাঁচা । এই খাঁচার মধ্যে ১০ বা ১২ জন করে রাখা হয় । এটা তো ঠিক পশুর মত করে রাখা এবং মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন এবং অনেকে দেখা গেছে বিচারে নির্দোষ প্রমাণিত হয়েছে । কাজেই এই ধরণের জায়গাতে কিভাবে আসামীকে রাখা হয় ? আর পশ্চিম থানার কথা যে বলা হয়েছে আমি নিজেও ছিলাম এবং সেখানে যে বাইরে থেকে বাতাস আসবে এই রকম কোন একটি ছিদ্রও নেই । কাজেই এইরকম করে না রেখে এটাকে আরো ইমপ্রুভ করা হবে কিনা ?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- অল দিজ আর এ্যকচুয়েলি লিগেলি অব পাসড । কাজেই এগুলো আমাদের ক্রিয়েশান না সিসটেমটা চলে আসছে এই রকম । এর থেকে বেরোবার চেষ্টা করছি । এটা বলতে পারি থানাগুলির আয়তন খুব ছোট, আমরা গত ৫ থেকে ৬ বছরে চেষ্টা করছি ২০ থেকে ২২টা থানা বড় করার জন্য । অফিসার যারা কাজ করেন তাদেরও ঠিক করে বসার জায়গা নেই । সব মিলিয়ে যারা থানায় যান, যারা বিচারাধীন কথাবার্তা বলতে তাদের বসার ব্যবস্থা থাকে না, এইগুলি করার জন্য চেষ্টা আমরা করছি, আমার ধারণা বিরাট কিছু না করা গেলেও কিছুটা হলেও ইমপ্রুভ করা যাবে ।

**শ্রীরাজেশ্বর দেববর্মা** (টাকারজলা) ঃ- সাপ্লিমেন্টারী স্যার, টাকারজলায় আমার এলাকায় যে থানা আছে তাতে কেউ এ্যারেষ্ট হলে তখন কেন তাকে টাকারজলা থানায় না রেখে বিশালগড় থানায় নিয়ে আসে, আমি একবার বিশালগড় থানায় গিয়ে দেখেছি সেখানে সেইরকম জায়গা নেই, সুতরাং একোমোডেশান থাকা সত্ত্বেও কেন টাকারজলা থানায় রাখা হয় না ?

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ-** মাননীয় অধ্যক্ষ মহেদয়, মাননীয় বিধায়ক যেটা বলেছেন এটা উনার ও এলাকা এবং আমাদেরও এলাকা, সবারই এলাকা, হয়ত নিরাপত্তার কারণ থাকতে পারে । পুলিশ মনে করছে ঐখানে রাখাটা নিরাপদ না তাই হয়ত বিশালগড় নিয়ে আসছে ।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য শ্রী বিজয় কুমার রাংখল ।

**শ্রীরতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী সাপ্লিমেন্টারী প্রশ্নের উত্তরে বলেছেন যে নিরাপত্তা জনিত কারণে হতেও পারে, আমার সাপ্লিমেন্টারী বিষয়টা হলো এই, যদিও এই সিস্টেমটা অনেক আগের, কোন লোককে গ্রেপ্তার করলে নিকটবর্তী থানায় হাজির করবেই, এরপরে যদি কোন আত্মীয় না থাকে বা না জানে উনাকে ইনফর্মও করতে হবে, তাহলে এই টাকারজলায় না রেখে পুলিশ স্টেশানের নিরাপত্তার কথা ভেবে যদি বিশালগড় আনতে হয়, তাহলে আমি আগেই তো পুলিশ স্টেশানে নিরাপত্তার অভাব বোধ করছি, সুতরাং ঐ এলাকার লোকটা যাকে ধরা হলো তাকে তো জানানো হলো না, আইন অনুসারে এটা মোষ্ট ইলিগেল, সুতরাং যেই পুলিশ স্টেশানে লোকটাকে ধরা হলো তাকে ঐ পুলিশ স্টেশানেই রাখা হবে, সুতরাং এই ব্যাপারটা ক্ষতিয়ে দেখা উচিৎ ।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয় আমাদের ঐ এলাকার যে বিধায়ক তিনি কিন্তু এই অভিযোগ করেনি যে আত্মীয় স্বজনরা খবর পাননা, আমাদের বিরোধী দলনেতা যেটা বললেন আমাদের এই রকম কোন অভিযোগ নেই, যদি থাকে আমরা নিশ্চই পরীক্ষা করে দেখব ।

**শ্রীরতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- আমার প্রশ্ন হলো যাকে গ্রেপ্তার করা হলো তার আত্মীয় স্বজন যে বিশালগড়ই যেতে হবে ।

**শ্রীরাজেশ্বর দেববর্মা** ঃ- স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী যেটা বলেছেন এটা ঠিক নয়, আমি বহুবার গিয়েই সাবমিশান করেছি পি. এসের কাছে এবং পত্র পত্রিকায় বের হয়ে গেছে, মনে হয় মাননীয় মুখ্যমন্ত্রী সেটা বলেছেন কিছুটা অন্যরকমভাবে বলেছেন

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- এইরকম কোন তথ্য আমাদের কাছে আসেনি সরকারীভাবে, পত্রিকায় কি বেরোল তার দ্বারা কি সরকার গাইডেড হবে, সরকার গাইডেড হবে সুনির্দিষ্ট অভিযোগের ভিত্তিতে, এইরকম একটা জায়গায় দাঁড়িয়ে যদি আইনগত কোন অসুবিধা না থাকে তাহলে টাকারজলা থেকে বিশালগড় আসবে আর অসুবিধা থাকলে নিশ্চই আমরা পরীক্ষা করে দেখব ।

**Shri Bijoy Kr. Hrangkhawl** (Kulai) : Admitted Starred Question No. - 18

**Sri Manik Dey** (Minister) : Admitted Starred Question No. - 18.

**প্রশ্ন**

1. Is it fact that the State Government of Tripura is soon converting all the existing sky-wiring system of the electricity (Power) into underground system at least within the Municipality areas of the State.
2. If yes, when likly to be started.
3. If no, reason therof.

**উত্তর**

1. No, this is not fact.

2. Does not araise as the reply with the question number 1.

3. It is not possible. due to as per Budget provision against Power Sector.

**শ্রীবিজয় কুমার রাংখল ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, আগরতলা মিউনিসিপালিটির বিভিন্ন এরিয়ায় আন্ডারগ্রাউন্ড সিসটেম যদি করা হয় তাতে এইসব এরিয়ায় অনেক সমস্যা সমাধান হতে পারে । আগরতলার মত শহরে সিটি অব রিক্সা চলাচল করাতে গেলে প্রায় সময়েই অসুবিধায় পড়ে । কাজেই সরকার কেন আন্ডারগ্রাউন্ড সিসটেম করাতে যাবে না ? কারণ ভারবতর্ষের বড় বড় শহরগুলিতে এই সিসটেম বর্তমানে চালু আছে । এবং ইকোনোমিকেলি এটা খুবই ভাইয়াবল হেলপফুল । এখানে হুক লাইন চালু করাতে গেলে এফেকটিভ হয়ে পড়বে । কাজেই এখানে কোন স্কোপও থাকবে না আন্ডারগ্রাউন্ড থেকে কানেক্ট করলে । আমি মাননীয় স্পীকারের নিকট অনুরোধ করছি এই ব্যাপারে রাজ্যের গভর্ণমেন্ট কোন বিবেচনাধীনে আছে কিনা ?

দ্বিতীয়তঃ এই সিসটেম চালু হলে পরে শহরে যেখানে মেটেল রোড আছে সেখানে যদি এই ব্যবস্থা করা হয় তাহলে শহরের লোকজনের সুবিধাজনক হবে ।

**শ্রীমানিক দে (মন্ত্রী) ঃ-** মানীয় অধ্যক্ষ মহোদয়, আন্ডারগ্রাউন্ড সিসটেম চালু করাতে গেলে খুবই ব্যয়বহুল । প্রতি কিঃ মিঃ অভার হেড তৈরী করতে খরচ লাগে ১ লক্ষ ৪২ হাজার টাকা । আর আন্ডার গ্রাউন্ড সিসটেম লাইন তৈরী করতে গেলে প্রতি কিঃ মিঃ খরচ পড়বে ৮ লক্ষ ১০ হাজার টাকা । এই ক্ষেত্রে আমরা কিছু কিছু ব্যবস্থা অবলম্বন গ্রহণ করেছি । যেমন বনমালীপুর পাওয়ার হাউস থেকে রাজ্যের সচিবালয় পর্যন্ত দূরত্বকে আন্ডারগ্রাউন্ড সিসটেম করা হয়েছে । আবার বনমালীপুর পাওয়ার হাউস থেকে রাজ্যপালভবন হয়ে জি বি পর্যন্ত দূরত্বকেও আন্ডারগ্রাউন্ড সিসটেম করা হয়েছে । মাননীয় সদস্য বিজয়বাবু যে প্রশ্নটি তুলেছেন আগরতলা শহরের টোট্যাল এলাকাকে আন্ডারগ্রাউন্ডে নিয়ে আসা । এটা হয়ে গেলে বিদ্যুতের চাহিদাটাও কমবে, ভোক্তাও কমবে । কিন্তু এর জন্য আমরা একটা স্কিম তৈরী করেছি । এতে মোট ৬৪ কোটি ১৫ লক্ষ টাকা খরচ পড়বে। আমাদের বিদ্যুৎ দপ্তর থেকে গত ১৭-৩-২০০১ স্কিম তৈরী করে কেন্দ্রীয় বিদ্যুৎ মন্ত্রকের কাছে প্রজেক্ট পাঠিয়েছি । এই পর্যন্ত আমরা কেন্দ্রীয় মন্ত্রকের কাছ থেকে কোন রেসপন্স পায়নি । কারণ প্রজেক্টটা অত্যন্ত ব্যয়বহুল । এটা করতে পারলে তবে ভাল । আমরা চাইছি মিউনিসিপালিটি এলাকাটিকে এই রকম জায়গায় আনা যায় কিনা । যদি এই ৬৪ কোটি ১৫ লক্ষ টাকা পেয়ে যায় কেন্দ্রীয় সরকারের কাছ থেকে তাহলে নিশ্চয় এই ক্ষেত্রটিতে কাজ শুরু করা যায় । এবং এই ক্ষেত্রে আমরা কেন্দ্রীয় বিদ্যুৎ মন্ত্রীকে বলেছি এক সঙ্গে সব টাকা না পাওয়া গেলেও ৫ বছরে এরিয়া ওয়াইজ কিস্তিতে টাকা দিলে তবে সেইভাবেই আমরা টেকআপ করে নিতে চাই ।

**শ্রীবিজয় কুমার রাংখল ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, স্কাই ওয়েরিং সিসটেমটা অনেক দিন যাবৎ চালু আছে । এটা অনেক দিন যাবৎ থাকায় সেখানে কোন খারাপ দেখা যায়নি । কিন্তু আমরা দেখছি যখন গ্রামাঞ্চলে তুফান-বৃষ্টিতে কোন গাছ পড়ে তখন এটা মেজর হিসাব হয়ে যায় । ওই স্কাই ওয়ারিংটা মেরামত করতে সময় লেগে যায় । কাজেই এই সব সিসটেমকে আন্ডারগ্রাউন্ড করা যায় কিনা মাননীয় মন্ত্রী মহোদয় এটার উপরে আশ্বাস দিবেন কিনা ?

**শ্রীমানিক দে (মন্ত্রী) ঃ-** প্রাকৃতিক কোন দুর্যোগে এসব কারণ দেখা দেয় তাহলে ক্ষতি হতে পারে । এবং

আমাদের রাজ্যে এইগুলি ঘটলে খুব তাড়াতাড়ি সারাইয়ের কাজ সেরে নেয় । অন্যান্য রাজ্যের তুলনায় আমাদের রাজ্যে সেই ক্ষেত্রে বেটার । যেমন উড়িষ্যায় দেখা গেছে সুপার সাইক্লোনে যে ক্ষয়ক্ষতি হয়েছে সেইসব জায়গায় তিন বছর চলে গেছে এখনো বিদ্যুৎ লাইন বসানো হয়নি । সেখানে বিদ্যুৎ বেসরকারীর তত্বাবধানে ছিল । এবং যেখানে সরকারী স্তরে বিদ্যুৎ মেরামতির কাজ রয়েছে সেখানে দ্রুততার সঙ্গে আমরা সারাইয়ের উদ্যোগ নিয়েছি । আপনি যেটা বলেছেন সব এলাকায় বিদ্যুৎ আন্ডারগ্রাউন্ড আওতায় আনা এটা করা অসম্ভব । এটা করতে গেলে অত্যন্ত ব্যয় বহুল ।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য শ্রী অশোক দেববর্মা ।

**শ্রীঅশোক দেববর্মা** (গোলাঘাটি) ঃ- এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং - ৬১ ।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার - ৬১ ।

**প্রশ্ন**

১) ইহা কি সত্য বর্তমানে আগরতলা শহরে সন্ধ্যার পর যেসব রিক্সা চলাচল করে এর মধ্যে অধিকাংশ রিক্সাতেই আলো থাকে না ?

২) যদি সত্য হয় তবে ট্রাফিক আইন অনুযায়ী কোন ব্যবস্থা নেওয়া হয়েছে কিনা ? এবং

৩) সন্ধ্যার পর আলো ছাড়া যান চলাচল করা নিষেধ এই ট্রাফিক আইনটি কবে নাগাদ এবং কি কারণে চালু করা হয়েছিল ?

**উত্তর**

১) বহুলাংশ সত্য

২) আগরতলা পুর পরিষদ এবং ট্রাফিক দপ্তর যৌথ অভিযান চালিয়ে আলো বিহীন রিক্সা আটকিয়ে প্রয়োজনীয় ব্যবস্থা নিয়ে থাকে । এই ক্ষেত্রে রিক্সা প্রতি ৫০ (পঞ্চাশ) টাকা আদায় করা হয়ে থাকে ।

৩) অন্ধকারে দুর্ঘটনা এড়াতে এবং পথচারীদের চলাচলের সুবিধার্থে ১০ই এপ্রিল ১৯৫০ সালে এই আইনটা চালু হয় ।

**শ্রীঅশোক দেববর্মা ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, বর্তমানে আমরা শহরে দেখছি রাত্রে অনেক জায়গায় সাধারণতঃ লোডশেডিং থাকে এবং রাস্তাঘাটের অবস্থাও ভাল নয় তদুপরি প্রায় সমস্ত রিক্সারই আলো থাকে না যার ফলে যাত্রীদের রাস্তাঘাটে যারা চলাচল করে তাদের বিপদের মধ্যে পড়তে হয় । মাননীয় মন্ত্রী উনার প্রশ্নোত্তরের সময় বলেছেন কিছু জরিমানা করা হচ্ছে । কিন্তু বাস্তব ক্ষেত্রে দেখা যাচ্ছে এই পরিস্থিতি থেকে উন্নততর পরিস্থিতে যাবার কোন চিন্তাভাবনা রিক্সার মালিক এবং চালকরা করছেন না । কাজেই এই দিকে দৃষ্টি রেখে যত তাড়াতাড়ি সম্ভব কোন ব্যবস্থা মাননীয় মন্ত্রী মহাশয় করবেন কিনা এটা জানাবেন কি ?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য যেটা বলেছেন এটা সঠিক । তাতে পথচারীদের যেমন অসুবিধা হয় তেমনি রিক্সাচালক বন্ধুরা যারা আছেন তাদেরও অসুবিধা হয় এবং তাদের অসুবিধা হলে রিক্সায় যারা যাত্রী থাকেন তাদেরও অসুবিধা হয় । তাই এই পরিস্থিতি থেকে বেরোবার জন্য একটা যুক্ত আলোচনা হয় আমাদের ট্রাফিক এবং মিউনিসিপালিটির মাধ্যমে । তাতে রিক্সার মালিক বন্ধু যারা

আছেন এবং রিক্সা চালক যারা আছেন তাদের বিভিন্ন সংগঠন, সমিতি আছে তাদের সাথে এক সঙ্গে বসে আলোচনা করা হয় কি করে এর থেকে বের হয়ে আসা যায় । তারজন্য রিক্সার যে মালিকরা আছেন এবং চালক যারা আছেন তারা বলেছেন বিশেষ ধরণের যে লাইট রিক্সাগুলিতে লাগাতে হয় আমাদের আগরতলায় সেই লাইট পাওয়া যায় না এবং এখন এটা তৈরী করা প্রায় বন্ধ হয়ে গেছে । তখন আমরা বললাম এটা পাওয়া যায় না বললে তো হবে না এটা ব্যবস্থা করতে হবে এবং সেই ব্যাপারে আমরা বলেছিলাম সবাই যদি আগাম টাকা দেয় তাহলে মিউনিসিপালিটি এবং ট্রাফিক দপ্তর একসাথে মিলে যারা এইগুলি আগে তৈরী করতেন এবং যদি এখন তারা তৈরী করে থাকেন তাহলে আনার ব্যবস্থা করা যেতে পারে । আর যদি তারা তৈরী না করেন তাহলে এইগুলি কোথায় পাওয়া যেতে পারে তারও একটা চেষ্টা চলতে পারে একটা উদ্যোগ আছে । কিন্তু সবটা মেটেলাইজড্ করা যাচ্ছে না । এটা ঠিক প্রশ্নটা আবার এসেছে তাই এই বিষয়টা আমি আবার সংশ্লিষ্ট কর্তৃপক্ষের দৃষ্টিতে নেবার চেষ্টা করব ।

**শ্রীরতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- সাপ্লিমেন্টারী স্যার, এই আলো বিহীন রিক্সাতো আছেই এবং এর মধ্যে আগরতলা শহরে হাজার হাজার রিক্সা লাইসেন্স বিহীন আছে । তাতে যেমন যানজটের সৃষ্টি হয় তেমনি বাংলাদেশ থেকে প্রচুর রিক্সা চালক এসে এখানে ঢুকে বিভিন্ন রকম অনৈতিক কাজের সঙ্গে জড়িত থাকে । এই বে-আইনী লাইসেন্স বিহীন রিক্সা থাকার ফলে আমাদের ত্রিপুরা রাজ্যের যারা রিক্সা শ্রমিক আছেন তারাও বঞ্চিত হচ্ছেন যে-হেতু বাইরের লোক এসে ঢুকে যাচ্ছেন । লাইসেন্স বিহীন যে রিক্সাগুলি আছে তার জন্য দপ্তর প্রয়োজনীয় কি উদ্যোগ করেছেন সেটা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটাও খুব সঠিক প্রশ্ন । এই ব্যাপারে আমাদের সরকার সচেতন এবং এটা নিয়ে ট্রাফিক ডিপার্টমেন্টকে ইনস্ট্রাকশান দেওয়া হয়েছে আগরতলা মিউনিসিপ্যালিটির সাথে কথা বলে প্রথমতঃ একটা মিটিং করতে বলা হয়েছে যারা রিক্সা মালিক তাদের নিয়ে। রিক্সা মালিকদের বলা হয়েছে সিটিজেনশীপ কার্ড যে রিক্সা চালকদের থাকবে না তাদের রিক্সা চালাতে দেওয়ার ক্ষেত্রে কিছু বাধা এবং নিষেধ আরোপ করার প্রশ্ন এবং এর ভিত্তিতে আইডেনটিটি কার্ড ইস্যু করা তার ছবি সহ এটা যদি করা যায় তাহলে বাইরে থেকে যারা এসে রিক্সা চালাচ্ছেন সেটা প্রিভেন্ট করা যায় । তারা বাংলাদেশ থেকে এসে রিক্সা চালাচ্ছেন এটা ঘটনা কারণ বর্ডারতো সম্পূর্ণ খোলা তাই তাদের আসতে কোন অসুবিধা হচ্ছে না এবং এসে রিক্সা চালিয়ে সন্ধ্যার সময় চাল কিনে বাড়ী চলে যাচ্ছেন । এটা সত্য তাই অস্বীকার করা যাবে না । তাছাড়াও হাসপাতালে গেলে দেখা যাবে বাংলাদেশের অনেক রোগী রোগীনি আছেন তাদের ক্ষেত্রে বলেছি যে মানবিক কারণে এইগুলি খুঁজতে যাবেন না কারণ তারা চিকিৎসার সুযোগ নিতে এসেছেন তাই তাদের চিকিৎসিত হয়ে, সুস্থ হয়ে ফিরে যেতে সাহায্য করুন । কিন্তু রিক্সার ব্যাপারে তো এইভাবে করা যায় না । তাই এই কাজটা ইদানিং কিছু শুরু হয়েছে রিক্সার মালিক যারা আছেন তারা যদি সহযোগিতা করেন তাহলে ভাল হয় । যদি না করেন তাহলে আইনটা সক্রিয় ভাবে প্রয়োগ করতে হবে তাই আমরা একটু অপেক্ষা করছি দেখা যাক বিষয়টা কি হয় ।

**শ্রীরতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- মাননীয় স্পীকার স্যার, এখানে একটা প্রশ্নের উত্তরে আরবান ডেভলাপমেন্টের মিনিষ্টার বলেছিলেন আগরতলা শহরে ৬ হাজার ১০৮টি রিক্সা আছে, এর মধ্যে ২ হাজার লাইসেন্সহীন । ২৮/২/২০০১-এ এটা উত্তর দিয়েছিলেন । ২০০১-এর পরে বর্তমানে কি পর্যায়ে দাঁড়িয়েছে। মানবিকতার জন্য কেউ যদি চিকিৎসার জন্য আসেন, ঠিক আছে । কিন্তু ড্রাস্টিক অ্যাকশন-ত নেওয়া উচিত।

শুধুমাত্র আগরতলা শহরে রিক্সা মালিকরা বা রিক্সা শ্রমিকরা ব্যবস্থা নেবে, দপ্তরের তরফ থেকে এখানে প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণ করা উচিত। আমার মনে হয় এই ব্যাপারে হোম ডিপার্টমেন্ট, আরবান ডেভালাপমেন্ট, আগরতলা মিউনিসিপ্যালিটি থেকে ব্যাপারটা খতিয়ে দেখা প্রয়োজনী ব্যবস্থা গ্রহণ করুক, অতি শীঘ্র।

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ-** আমরা দেখব স্যার।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য শ্রীপ্রকাশ চন্দ্র দাস।

**শ্রীপ্রকাশ চন্দ্র দাস (বামুটিয়া) ঃ-** অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং— ১৪৮।

**শ্রী মানিকে দে (মন্ত্রী) ঃ-** অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং — ১৪৮ স্যার।

**প্রশ্ন**

১) মোহনপুর ব্লকের অধীনস্ত দমদমিয়া থেকে মালাবতী এস. টি পাড়া পর্যন্ত বিদ্যুতের লাইন সম্প্রসারণের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হচ্ছে কিনা ?

২) নেওয়া হলে কবে নাগাদ সম্প্রসারণ করা হবে বলে আশা করা যায় ?

৩) না নেওয়া হলে এর কারণ ?

**উত্তর**

১) না।

২) উক্ত লাইন সম্প্রসারণের জন্য এখন পর্যন্ত পঞ্চায়েত সমিতির কোন সিদ্ধান্ত পাওয়া যায়নি। পঞ্চায়েত সমিতির সিদ্ধান্ত পাওয়া গেলে পরবর্তী সময়ে কাজ শুরু হবে বলে আশা করা যায়।

৩) ২নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন আসে না।

**শ্রীপ্রকাশ চন্দ্র দাস ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, এই মালাবতী পাড়ার সামনের পাড়াতেও বিদ্যুতের লাইন আছে, পেছনের পাড়াতেও আছে। শুধু মাঝের এই পাড়াটিতে শুধু নাই। এখানে যারা আছে সবাই এস. টি. পরিবার। কাজেই মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন পঞ্চায়েত সমিতির অনুমোদন পাওয়া গেলে কাজ করা হবে। আমার প্রশ্ন হল, চলতি আর্থিক বৎসরে অনুমোদন পেলে কাজটা শুরু হবে কিনা মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি।

**শ্রীমানিক দে (মন্ত্রী) ঃ-** বিদ্যুৎ দপ্তর থেকে আমরা প্রতি বৎসর ৭ কিলোমিটার করে এল. টি. লাইন করার জন্য পঞ্চায়েত সমিতি এবং বি. এ. সি.র কাছে আমরা নাম চাই কোন কোন এরিয়াতে এই লাইন অ্যাক্সটেন্ড করা হবে। এই অ্যাক্সটেন্ড করার জন্য প্রস্তাব যদি আসে তবে নিশ্চয়ই সেটা আমরা হাত দেব। তবে প্রস্তাবটা বি. এ. সি. বা পঞ্চায়েত সমিতির কছ থেকে আসতে হবে।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য শ্রীগোপাল চন্দ্র রায়।

**শ্রীগোপাল চন্দ্র রায় (বানমালীপুর) ঃ-** অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং - ১৫৯।

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ-** অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান - ১৫৯।

**প্রশ্ন**

১) রাজ্যে এস. পি. ও. নিয়োগ করার পর থেকে অদ্যাবধি কতজন এস. পি. ও. আরক্ষা দপ্তর থেকে দেওয়া অস্ত্র নিয়ে পালিয়ে গিয়েছে ?

২) কতজন পালিয়ে যাওয়া এস. পি. ও.-কে পরবর্তী সময়ে গ্রেপ্তার করা হয়েছে ? এবং

৩) উক্ত এস. পি. ও.-দের গ্রেপ্তার করার পর কতগুলি অস্ত্র উদ্ধার করা হয়েছে ?

**উত্তর**

১) রাজ্যে এস. পি. ও. নিয়োগ করার পর থেকে অদ্যাবধি সর্বমোট ১০ জন এস. পি. ও. অস্ত্র নিয়ে পালিয়ে গিয়েছে ।

২) পালিয়ে যাওয়া ১০ জন এস. পি. ও.-দের মধ্যে এখন অব্দি ৪ জনকে গ্রেপ্তার করা হয়েছে এবং

৩) উক্ত এস. পি. ও.-দের গ্রেপ্তার করার পর এ পর্যন্ত ৮টি রাইফেল উদ্ধার করা হয়েছে ।

**শ্রীগোপাল চন্দ্র রায় ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন ৪ জনকে গ্রেপ্তার করা হয়েছে, তাদের বিরুদ্ধে অস্ত্র আইন অনুযায়ী এখন পর্যন্ত কয়জনের শাস্তি হয়েছে এবং কেইসগুলির কি অবস্থায় আছে ।

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ-** তাদের গ্রেপ্তার করা হয়েছে, সেই অনুযায়ী আইনানুগ ব্যবস্থা সেগুলি নেবে। এগুলি সম্পর্কে এক্ষুণি ঠিক আমি বলতে পারব না । বিষয়টা পুলিশের পদ্ধতির মধ্যে যেটা সবটাই তারা করার চেষ্টা করছে ।

**শ্রীগোপাল চন্দ্র রায় ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, এস. পি. ও.দের নিয়োগ সম্বন্ধে আমরা বার বার বলে এসেছি । যেখানে এস. পি. ও-রা অস্ত্রশস্ত্র নিয়ে জঙ্গলে চলে যাচ্ছে সেখানে আমরা নিয়োগ সম্বন্ধে যেটা উনি বলেছিলেন যে নিয়োগ করা হচ্ছে এস. পি. এবং ডি. এম.-এর মাধ্যমে । যেহেতু, এখানে এস. পি. ও.দের সঠিক নিয়োগ হচ্ছে কিনা সন্দেহ আছে, কারণ উনার তথ্য অনুযায়ী ১০ জন এস. পি. ও. অস্ত্রশস্ত্র নিয়ে জঙ্গলে চলে গেছে, তারা উগ্রপন্থীদের সঙ্গে মিশে গেছে বা পালিয়ে গেছে । সেই ক্ষেত্রে আমাদের অন্যান্য যে অ্যাপয়েন্টমেন্ট হয় সেইভাবে মানে সিসটেম অনুযায়ী নিয়ম মেনে পুলিশ রিপোর্ট নিয়ে এস. পি. ও.-দের ভবিষ্যতে নেওয়া হয় মানে স্পেসিফিক ভাবে সেই নিয়মগুলি যাতে পালন করা হবে কিনা, জানাবেন কি ?

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ-** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখন পর্যন্ত এস. পি. ও. নিয়োগ যা হয়েছে প্রথা মেনেই করা হয়েছে এবং এটা জানা থাকা ভাল । এস. পি. ও.-দের যে টাকা আমরা দিই তাতে ৫০০ টাকা কেন্দ্রীয় সরকার দেন এবং পদ্ধতি না জেনে তারা টাকা দেবেন এটা মনে করার কোন কারণ নেই এবং এই প্রশ্নগুলি যখন বার বার উত্থাপিত হয়েছে সেগুলি তাদের কাছেও বিশ্লেষিত হয়েছে । কাজেই যে প্রথা পদ্ধতি মেনে আমরা নিয়োগ করছি ভবিষ্যতেও সেই প্রথা পদ্ধতি মেনেই করা হবে । আর শুধু এস. পি. ও.রা যে অস্ত্র নিয়ে পালিয়ে গেছে ঘটনা তা না, টি. এস. আর. থেকেও গেছে, সি. আর. পি. এফ. থেকে যায়, বি. এস. এফ. থেকে যায় । এগুলিতো ঘটছে, কিন্তু এগুলি না ঘটুক এটা আমরা সবাই মিলে চাইব এবং এখানে পুলিশ কর্তৃপক্ষ সক্রিয় হওয়ার কারণে খোয়া যাওয়া অস্ত্রগুলির অধিকাংশ পুনঃরুদ্ধার করা সম্ভব হয়েছে এবং গ্রেপ্তারও হয়েছে । এই বিষয়ে আশ্বস্ত করতে পারি আমাদের দিক থেকে যে, এস. পি. ও.-দের নিয়ন্ত্রণ করার ক্ষেত্রে কোন রকম ঘাটতি থাকবে না ।

**শ্রীগোপাল চন্দ্র রায় ঃ-** স্যার, আমার বক্তব্যটা ছিল, ভবিষ্যতে এস. পি. ও. নিয়োগ করার সময় নিয়মনীতি মেনে এবং পুলিশ রিপোর্ট মানে তারা অপরাধী কিনা, অতীতে কোন অপরাধ করেছে কিনা সেটা তদন্ত করে নিয়োগ করা হবে কিনা ?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) **ঃ-** হবে স্যার ।

**শ্রীরবীন্দ্র দেববর্মা ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, এস. পি. ও. নিয়োগের ক্ষেত্রে ন্যূনতম কোয়ালিফিকেশন কত, ১ নম্বর প্রশ্ন । ২ নম্বর প্রশ্ন হচ্ছে, এস. পি. ও. যে উদ্দেশ্যে গঠন করা হয়েছে সেই উদ্দেশ্য সফল হয়েছে কিনা, এবং যদি সফল না হয়ে থাকে তাহলে এস. পি. ও. ভেঙ্গে দেওয়া হবে কিনা এবং আগামী দিনে আরও এস. পি. ও. নিয়োগ করা হবে কিনা ?

**মিঃ স্পীকার ঃ-** রবীন্দ্রবাবু এটাতো সেপারেট প্রশ্ন, আপনি ভাল করেই জানেন, এটা আপনি আলাদাভাবে করতে পারেন । মাননীয় সদস্য শ্রীসুদীপ রায়বর্মণ ।

**শ্রীসুদীপ রায়বর্মণ ঃ-** মিঃ স্পীকার স্যার, অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার — ১৬০ ।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) **ঃ-** মিঃ স্পীকার স্যার, অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার — ১৬০ ।

**প্রশ্ন**

১) রাজ্যে সন্ত্রাসবাদী কার্যকলাপে যুক্ত সন্ত্রাসবাদীদের সঙ্গে কোন্ কোন বিদেশী গুপ্তচর সংস্থার সংশ্রব রয়েছে বলে রাজ্য সরকারের কাছে সুনির্দিষ্ট কোন তথ্য আছে কিনা ?

২) থাকলে বিদেশী কোন দেশের গুপ্তচর সংস্থার সঙ্গে সংশ্রব আছে এবং এই ব্যাপারে কি ধরণের প্রমাণ রাজ্য সরকারের কাছে রয়েছে ?

**উত্তর**

গোয়েন্দা সূত্রের দেওয়া তথ্য এবং আত্মসমর্পণকারী উগ্রপন্থীদের জেরা থেকে প্রাপ্ত তথ্য অনুযায়ী পাকিস্তানী গুপ্তচর সংস্থা আই. এস. আই.-এর সঙ্গে রাজ্যের সন্ত্রাসবাদীদের সংশ্রব রয়েছে বলে জানা যায় ।

**শ্রীসুদীপ রায়বর্মণ ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, গভর্ণরের স্পীচ এবং বাজেট স্পীচে আমরা পড়েছি যে আই. এস. আই. এবং আলকায়দা ইত্যাদি গুপ্তচর সংস্থা রাজ্যে সক্রিয় রয়েছে এবং কিছুদিন আগে কোলকাতায় ত্রিপুরা দিবস উপলক্ষে মাননীয় মুখ্যমন্ত্রীও বলেছেন যে আফগানিস্তানে গিয়ে এখানকার উগ্রপন্থীরা প্রশিক্ষণ নেয় । তো, আমার প্রশ্ন শুধু আই. এস. আই. এখানে বলেছেন — কত জন আই. এস. আই. এজেন্টকে রাজ্য সরকার এখন পর্যন্ত গ্রেপ্তার করতে পেরেছেন ?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) **ঃ-** মিঃ স্পীকার স্যার, আমি পরিস্কারভাবে বলেছি যে, আমাদের এখানে বিভিন্ন গোয়েন্দা দপ্তর রয়েছে এইটার মানে শুধু আমাদের গোয়েন্দা দপ্তর না, কেন্দ্রিয় সরকারের যে এজেন্টগুলি এখানে অপারেট করছে তারাও নিজস্ব গোপন তথ্য সংগ্রহ করে সেগুলিকে এনালাইসিস্ করে সে ব্যবস্থা এখানে রয়েছে । তাতে করে আমরা দেখেছি আমাদের যে গোয়েন্দা দপ্তর বা কেন্দ্রীয় সরকারের যে গোয়েন্দা দপ্তরগুলি আছে তারমধ্যে বরাবরই আমরা আমাদের এবং তাদের সংগৃহীত তথ্যের আদান প্রদান ঘটাই । এবং তাতে যে সমস্ত তথ্য আসছে, আবার যারা গ্রেপ্তার হচ্ছে সন্ত্রাসবাদীরা এবং যারা আত্মসমর্পণ করছে

তাদের থেকে তাদের ইন্টারোগেশন করে যে সব তথ্যগুলি বেরিয়ে এসেছে এর থেকে আমরা এই সিদ্ধান্তে উপনীত হয়েছি । এবং কেন্দ্রীয় সরকারও আমাদের সেই তথ্য সম্পর্কে কোন রকম প্রশ্ন তোলেননি । এতে কি দেখা গেছে, এই আই. এস. আই. শুধু ত্রিপুরাতে নয় সারা উত্তর-পূর্বাঞ্চলের সন্ত্রাসবাদী বাহিনীগুলিকে একটা জায়গায় আনার চেষ্টা করছে । এবং আমাদের এখানকার যে সন্ত্রাসবাদীরা আছে তাদের পার্টিকুলার্লি দুটো সংগঠন এন. এল. এফ. টি. এবং এ. টি. টি. এফ. তাদের কিছু বাছাই করা লোককে পাকিস্তানে নিয়ে গিয়ে ট্রেনিং দিচ্ছে । এমনকি আফগানিস্তানেও নিয়ে গিয়ে তাদের ট্রেনিং দিচ্ছে । তাতে তাদের অতি উন্নতমানের অস্ত্র চালনার শিক্ষা দিচ্ছে । আর আমাদের রাজ্যের ভেতরে এখন পর্যন্ত কোন আই. এস. আই. সদস্যকে গ্রেপ্তার করতে পারিনি । এই রকম সুনির্দিষ্ট তথ্য আমার কাছে নেই ।

**শ্রীসুদীপ রায়বর্মণ ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, এই আই. এস. আই.-এর গুপ্তচর সংস্থা কি ত্রিপুরা রাজ্যে সক্রিয় নাকি শুধু এক্স দ্যা বর্ডার ?

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ-** মিঃ স্পীকার স্যার, গুপ্তচর সংস্থার কাজতো গোপনীয় ভাবেই করে । এটা সবটাই যদি উদ্ঘাটন করা সম্ভব হত তাহলে আমরা সবাই উপকৃত হতাম । আমি একটা উদাহরণ দিচ্ছি, এই যে আমেরিকা পৃথিবীর সবচেয়ে শক্তিশালী রাষ্ট্র । দে আর ট্রাইং টু রুল অল দ্যা কান্ট্রিজ্ ইন দ্যা ওয়ার্ল্ড নাও-এ-ডেজ । তাদের ডব্লিউ. টি. ও. সেন্টার ওয়াজ অ্যাটাকট্ । তারপর আমাদের ভারতবর্ষের প্রধানমন্ত্রীর বাসভবনের তিন কিলোমিটারের মধ্যে পার্লামেন্ট ভবন সন্ত্রাসবাদীরা আক্রমণ করলো । আমাদের এজেন্টগুলি চেষ্টা করেন তথ্য ঠিকঠিকভাবে সংগ্রহ করার, কিন্তু সবসময় যে পেরে উঠতে পারেন তা ঠিক নয় । সেদিক থেকে যেটা বলছেন সন্ত্রাসবাদীরা আমাদের এখানে সক্রিয় । তাহলে সন্ত্রাসবাদীদেরকে আই. এস. আই পেট্রোনাইজ করতো এবং তাদেরকে কো-অর্ডিনেট করার চেষ্টা করছে । এটা যদি তাদের সক্রিয়তার একটা নিদর্শন হয় তাহলে তারা সক্রিয় । আর যদি বলেন যে না, আমাদের রাজ্যে তো ধরতে পারছেন না কাউকে। আমরা এটাই বলছি যে এক্স দ্যা বর্ডার তাদের যে ক্যাম্প আছে দে হ্যাভ ডাইরেক্ট কনট্যাক্ট উইদ দেম । অ্যান্ড দে আর ট্রায়িং টু কো-অর্ডিনেট দেম অ্যান্ড এ্যাকচুয়েলী ট্রাইং টু রুপিং দেম ইন্ ওয়ান পার্টিকুলার অ্যাকটিভিটিস। এই হচ্ছে অবস্থা । এই দিক দিয়ে আমাদের রাজ্যে সুনির্দিষ্টভাবে তো কাউকে ধরতে পারিনি । কিন্তু তাদের একটিভিটিসটা আছে । দে আর বিং ফস্টার্ড অ্যান্ড টেম্পার্ড ।

**মিঃ স্পীকার ঃ-** কোয়েশ্চান আওয়ার ইজ অভার । যে সকল তারকা চিহ্নিত প্রশ্নের মৌখিক উত্তর দেওয়া সম্ভব হয়নি সেগুলির উত্তরপত্র এবং তারকা চিহ্ন বিহীন প্রশ্নগুলির উত্তরপত্র সভার টেবিলে পেশ করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়দের অনুরোধ করছি । ANNEXURES - A & B

## MATTER RAISED BY MEMBERS

**শ্রীসুদীপ রায়বর্মণ ঃ-** মিঃ স্পীকার স্যার, আমি একটা জিনিসের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই । আমি একটা আনস্টার্ড কোয়েশ্চান এখানে জমা দিয়েছিলাম সেটা হচ্ছে 'ল' ডিপার্টমেন্টের উদ্দেশ্যে । কোয়েশ্চানটির নাম্বার — ১৪৬ । "What is the rate of prosecution in respect of murder cases in Tripura, (Give five years statistics). This is the my original question. But for unknown reasons I don't know who is the person concern this - who has added in brackets the words (Charge-

sheeted) after the words 'rate of prosecution' and before the words 'in respect of' thus -

What is the rate of prosecution (charge-sheeted) in respect of mruder cases in Tripura, (Give five years statistics).

So by adding these words (charge-sheeted) - the total theme has been changed. Sir, you are also an advocate - so you can understand it.

**মিঃ স্পীকার ঃ-** রেট অব প্রসিকিউশান বলতে তো চার্জ শীটই মীন করছে ।

**শ্রীসুদীপ রায় বর্মণ ঃ-** না, না, স্যার, রেট অব প্রসিকিউশান ইন রেসপেক্ট অব মার্ডার কেসেস অ্যান্ড রেট অব প্রসিকিউশান (চার্জ-শীটেড) মীনস্ ১০০ টা মার্ডার কেইসে সাক্ষী সবুদ হচ্ছে — কয়েকজনকে সাজা দিচ্ছে। ইট ইস 'ল' ডিপার্টমেন্ট কনসার্ণ । আর চার্জশীটেড হচ্ছে কোর্ট-এর কনসার্ণ । ল ডিপার্টমেন্ট কনসার্ণ, আর চার্জশীট কোর্টের কনসার্ণ । আমার কোয়েশ্চানের মূল উদ্দেশ্য পরিবর্তন করতে পারবেন না । আপনি এক অথবা দুই পরিবর্তন করতে পারেন, আপনি দফতর পরিবর্তন করতে পারেন ।

**মিঃ স্পীকার ঃ-** ঠিক আছে, আপনি যেটা বলেছেন এটাও কিছুটা ব্যাক, রেইড অব্ প্রোসিকিউশেন ।

**শ্রীসুদীপ রায় বর্মণ ঃ-** মানে, রেইড অব প্রোসিকিউশন রেসপেক্ট অব্ মার্ডার কেইস ইন ত্রিপুরা । ইট ইজ এ ভেক কোয়েশ্চান ? ফাইভ ইয়ার্স স্টেটিকটিকস্ এ বলেছেন, ফাইভ ইয়ার্স রেইড অব প্রোসিকিউশন ইন রেসপেক্ট অব্ মার্ডার কেইসেস ইন ত্রিপুরা, এই কোয়েশ্চান আপনি ভেক বলছেন ?

**মিঃ স্পীকার ঃ-** এটা ঠিক ক্লিয়ার বুঝা যাচ্ছে না । রেইড অব্ প্রোসিকিউশন অনেকে বুঝতে পারবেন না । এই জন্য চার্জশীটেও --- ।

**শ্রীসুদীপ রায় বর্মণ ঃ-** বুঝলাম না স্যার, আপনি আইনের মানুষ, ইউ আর এ অ্যাডভোকেট ।

**শ্রীরতনলাল নাথ (বিরোধী দলনেতা) ঃ-** প্রোসিকিউশন মানে প্রোসিকিউর যতগুলো মোকদ্দমা হচ্ছে রেজিস্ট্রেশন অ্যাবাউট দিস্ নট চার্জশীটেড । চার্জশীট হলো প্রোসিকিউশন হওয়ার পরে । আমি কয়টা কেইসে চার্জশীট দিলাম এটা অন্য জিনিস । প্রোসিকিউশন মানে হলো যতগুলি ইনসিডেন্ট প্রোসিকিউশন হবে, প্রোসিকিউশন মে বি ফলস ।

**মিঃ স্পীকার ঃ-** ঐটা টু লং হবে । হয়ত চার্জশীট -- ।

**শ্রীসুদীপ রায় বর্মণ ঃ-** স্যার, আমার প্রশ্ন আমি টু কপি করে রেখে দিয়েছি । আমার প্রশ্ন হচ্ছে, হোয়াট ইজ দি রেইড অব প্রোসিকিউশন ইন রেসপেক্ট অব মার্ডার কেইসেস ইন ত্রিপুরা । আর এখানে ঢুকিয়ে দিয়েছে হোয়াট ইজ দি রেইড অব প্রোসিকিউশন (চার্জশীটেড) তার মানে দফতরের ফাইল সহ সব কিছু দেব, আমারতো মূল প্রশ্নের থিম পালটিয়ে গেছে ।

**মিঃ স্পীকার ঃ-** ঠিক আছে পরে আমি দেখব ।

**শ্রীসুদীপ রায়বর্মণ ঃ-** কেন স্যার, হো ইজ দি পারসন কনসার্ণ ?

**মিঃ স্পীকার ঃ-** এটা চার্জশীটে প্রোসিকিউশন-এর মধ্যে হয়ত সামান্য কিছু ত্রুটি হতে পারে ।

**শ্রীসুদীপ রায় বর্মণ ঃ-** আপনি এই কথা বলছেন আপনিতো উকিল মানুষ, ইউ বিং স্পীকার ।

**মিঃ স্পীকার ঃ-** চার্জশীটে যদি রেইড অব প্রোসিকিউশন এটা ঠিকই আছে । চার্জশীট হলে চার্জশীটের কোর্ট জুড়িডিকশান, কোর্টে যাবে চার্জশীট হলো ।

**শ্রীসুদীপ রায় বর্মণ ঃ-** আমিতো চার্জশীটের কথা উল্লেখই করিনি । হোয়াট ইজ দি রেইড অব প্রসিকিউশন ইন দি মার্ডার কেইস ইন ত্রিপুরা ইন ফাইভ ইয়ার্স স্টেটিসটিক্স ।

**শ্রীরতনলাল নাথ** (বিরোধী দলনেতা) **ঃ-** এটার পারসেন্ট উনি চায়নি । উনি রেইড অব প্রোসিকিউশনের পারসেন্ট অর্থাৎ পাঁচ বছরের রেইড অব প্রোসিকিউশন নট চার্জশীট । অনেকগুলো মামলা হলে অনেকগুলো মামলার মধ্যেই হোয়াট ইজ দি রেইড অব প্রোসিকিউশন এটা অন্য জিনিস ।

## REFERENCE PERIOD

**মিঃ স্পীকার ঃ-** এখন রেফারেন্স পিরিয়ড । আমি আজ মাননীয় সদস্য শ্রী সুদীপ রায় বর্মণ মহোদয়ের নিকট হইতে একটি রেফারেন্স নোটিশ পেয়েছি । সেই নোটিশটির বিষয়বস্তু পরীক্ষা-নিরীক্ষার পর উহার গুরুত্ব অনুসারে আমি উনাকে উত্থাপন করার অনুমতি দিয়াছি । আমি এখন মাননীয় সদশ্য শ্রীসুদীপ রায় বর্মণ মহোদয়কে দাঁড়িয়ে উনার নোটিশটি পড়ার জন্য অনুরোধ করছি ।

**শ্রীসুদীপ রায় বর্মণ ঃ-** মিঃ স্পীকার স্যার, আমার রেফারেন্সের বিষয়বস্তু হলো গত "২৪শে জুন, ২০০৩ইং তারিখে স্থানীয় সংবাদপত্রে ত্রিপুরা সরকারের বিদ্যালয় শিক্ষা বিভাগ কর্তৃক প্রকাশিত বিজ্ঞপ্তি সম্পর্কে ।"

**মিঃ স্পীকার ঃ-** আমি ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর তাঁহার বক্তব্য রাখার জন্য অনুরোধ করিতেছি । যদি এক্ষুণি তিনি বক্তব্য রাখিতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ কখন অথবা পরে কবে তাঁর বক্তব্য রাখতে পারবেন তা অনুগ্রহ করে জানান ।

**শ্রীঅনিল সরকার** (মন্ত্রী) **ঃ-** মিঃ স্পীকার স্যার, আমি এই বিষয়ের উপর আগামীকাল বিবৃতি দেব ।

**মিঃ স্পীকার ঃ-** আমি আজ আরেকটা রেফারেন্স নোটিশ পাইয়াছি মাননীয় সদস্য শ্রীঅমিতাভ দত্ত এবং শ্রী পদ্মকুমার দেববর্মা মহোদয়দের নিকট হইতে । সেই নোটিশটির বিষয়বস্তু পরীক্ষা নিরীক্ষার পর উহার গুরুত্ব অনুসারে উহা উত্থাপনের অনুমতি দিয়াছি । আমি এখন মাননীয় সদস্যদের দাঁড়িয়ে (যে কোন একজন) উনাদের নোটিশটি সভায় পড়ার জন্য অনুরোধ করছি ।

**শ্রী অমিতাভ দত্ত** (ধর্মনগর) **ঃ-** মিঃ স্পীকার স্যার, আমার নোটিশটি হলো — "২০০৫ইং সালের মধ্যে পূর্ণাঙ্গ স্বাক্ষর ত্রিপুরা গড়ার কর্মসূচী সম্পর্কে ।"

**মিঃ স্পীকার ঃ-** আমি মাননীয় ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর তাঁর বক্তব্য রাখার জন্য অনুরোধ করিতেছি । যদি তিনি এক্ষুণি বক্তব্য রাখিতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পরেন এবং আজ কখন এবং পরে কবে তাঁর বক্তব্য রাখতে পারবেন তাহা অনুগ্রহ করিয়া জানান ।

**শ্রীমানিক দে** (মন্ত্রী) **ঃ-** মিঃ স্পীকার স্যার, আমি এই বিষয়ের উপর আগামীকাল বিবৃতি দেব ।

**মিঃ স্পীকার ঃ-** আমি আজ আরেকটি রেফারেন্স নোটিশ পাইয়াছি মাননীয় সদস্য শ্রী কাজল চন্দ্র দাস মহোদয়ের

নিকট হইতে । সেই নোটিশটির বিষয়বস্তু পরীক্ষা নিরীক্ষার পর উহার গুরুত্ব অনুসারে উহা উত্থাপনের অনুমতি দিয়াছি । আমি এখন মাননীয় সদস্য শ্রী কাজল চন্দ্র দাস মহোদয়কে দাঁড়িয়ে উনার নোটিশটি সভায় পড়ার জন্য অনুরোধ করিতেছি ।

**শ্রীকাজল চন্দ্র দাস ঃ**- মিঃ স্পীকার স্যার, আমার নোটিশটি হলো গত ১৬ই সেপ্টেম্বর দৈনিক সংবাদ পত্রিকায় "বাড়ী বিক্রি বাবদ সোয়া লাখ টাকা চাঁদা নিল নাগরিক কমিটি" এই শিরোনামে প্রকাশিত সংবাদ সম্পর্কে ।

**মিঃ স্পীকার ঃ**- আমি এখন ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর তাঁহার বক্তব্য রাখার জন্য অনুরোধ করিতেছি । যদি তিনি এক্ষুণি বক্তব্য রাখিতে অপরাগ হন তাহলে সময় চাইতে পারেন এবং আজ কখন অথবা পরে কবে তাঁর বক্তব্য রাখতে পারবেন তাহা অনুগ্রহ করিয়া জানান ।

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ**- মিঃ স্পীকার স্যার, আমি এটা কমিটমেন্ট করছি না, আমি যদি সংগ্রহ করতে পারি এটা ইনক্লুডেড না হলেও আমি স্টেটমেন্ট করে দেব । তবে কমিটমেন্ট করছি না আমি ।

**শ্রীকাজল চন্দ্র দাস ঃ**- স্যার, এটা বছরের ব্যাপার, এটা কেন রিপ্লাই দেওয়া হবে না ?

**মিঃ স্পীকার ঃ**- ঠিক আছে উনি, বলেছেন যদি তথ্য সংগ্রহ করতে পারেন তাহলে কালকের মধ্যে দেবেন ।

**শ্রীরতনলাল নাথ (বিরোধী দলনেতা) ঃ**- মিঃ স্পীকার স্যার, আপনি জানেন তিনি যদি আজকে দিতে না পারেন তিনি কালকে সময় চেয়ে নিতে পারেন কালকে যেহেতু লাস্ট ডে ।

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ**- মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে উইংসের ব্যাপার না । কোন সদস্য কোন মন্ত্রী সভার সদস্যকে বাধ্য করতে পারেন না তথ্য দেওয়ার জন্য । দ্যাট মাস্ট বি --- কেপ্ট ইন মাইন্ড ।

**(গন্ডগোল)**

**মিঃ স্পীকার ঃ**- প্রথম মোশানটি এনেছেন যুগ্মভাবে মাননীয় সদস্যদ্বয় শ্রী অমিতাভ দত্ত ও শ্রী জয়গোবিন্দ দেবরায় । মোশানটির বিষয়বস্তুটি হলো — "ত্রিপুরা রাজ্যে ব্রহ্মপুত্র বোর্ডের কাজের অগ্রগতি সম্পর্কে ।"

**(গন্ডগোল)**

**মিঃ স্পীকার ঃ**- এই সভা পরবর্তী ২০ মিনিটের জন্য মুলতবী রইল ।

## (২০ মিনিট মুলতুবীর পরে)

**শ্রীরতনলাল নাথ (বিরোধী দলনেতা) ঃ**- মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করে বলছি, এখানে মাননীয় সদস্য কাজল চন্দ্র দাস রেফারেন্স পিরিয়ডে আপনার কাছে একটা বিজনেস্ দিয়েছে এবং বিজনেস্ আপনি এলাউ করেছেন এবং এডমিট করেছেন । এটা আগরতলা শহরে জমি কেনাবেচা নিয়ে কেলেংকারী, দালালী এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর নাম জড়িত রয়েছে । যাই হোক, আপনি এটা এডমিট করেছেন, এডমিট করার পরে হয় এর উত্তর আজকে দেবেন নতুবা কালকে দেবেন, এই দুটি প্রভিশান আছে, আর কোন প্রভিশান নেই । এবং এটা আগরতলা শহরের উপরে । উনি বললেন যে আমি পারলে কালকে দেব।

**মিঃ স্পীকার ঃ**- মাননীয় বিরোধী দলনেতা আমি একটা কথা বলছি, আপনারা বলেছেন, দেখুন আর একদিন

মাত্র হাউজ আছে তবু আমি সেটা এডমিট করেছি । উনারা উত্তর দিতে পারবেন কিনা সেটা তো আমি এখানে বসে জানব না । উনারা বলবেন হাউসের সুবিধা অসুবিধা । এই কারণে আমি এডমিট করেছি । তো অবিশ্বাসটা করার কারণটা কি বলুনতো ? উনি বলেছেন যে সংগ্রহ করতে পারলে দেবেন, উনি তো না করেননি । নেগেটিভ করেননি । উনি বলেছেন যে আমি চেষ্টা করব । এখানে অবিশ্বাস করার তো কোন কারণ নেই । উনি যা বলেছেন আমি আশা করি আপনারা এর যথাযথ সম্মান দেবেন । উনিওতো যথাযথ সম্মান দিয়েই বলেছেন আমি চেষ্টা করব । এটা নিয়ে আর নয় । আমি অনুরোধ করব এটা নিয়ে আর কোন আলোচনা নয়।

**শ্রীরতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয় আপনি বলছেন যে, আগের দিন মাত্র দিয়েছেন । এখানে হাউসতো মাত্র তিনদিন । কি করে এর আগে দেবে । গতকলকে গেল আর আজকে এবং আগামীকালকে ।

(গন্ডগোল)

**মিঃ স্পীকার ঃ-** প্লীজ মাননীয় বিরোধী দলনেতা, প্লীজ আর নয় ।

**শ্রীরতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- স্যার, আমার বক্তব্য হলো, এই কথা বলতে পারে না কোন মিনিষ্টার কনসার্ণ । যেটা আপনার কোয়েশ্চেনের ব্যাপারে বলতে পারবে, যে আমার তথ্য সংগ্রহাধীন । কিন্তু এই ক্ষেত্রে উনি সেটা বলতে পারে না । এডমিট করার পর উনাকে কালকে রিপ্লাই দিতেই হবে । সেটা হলো প্রভিশান ।

(গন্ডগোল)

**মিঃ স্পীকার ঃ-** প্লীজ, মাননীয় বিরোধী দলনেতা আপনারা এ ব্যপারে নিয়ে আর বলবেন না । হাউসটা চলতে দিন ।

**শ্রীরতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- আমার অনুরোধ আপনি ঘোষণা করবেন, যে মাননীয় মুখ্যমন্ত্রী বা স্বরাষ্ট্রমন্ত্রী আপনি এই ব্যাপারে কালকে রিপ্লাই দেবেন ।

(গন্ডগোল)

**মিঃ স্পীকার ঃ-** উনি সংগ্রহ করতে পারবেন কিনা সেটা আমিতো বলতে পারবনা । এটা নিয়ে অবিশ্বাস করার তো কোন কারণ নেই । উনি চেষ্টা করবেন বলেছেন ।

(গন্ডগোল)

**শ্রীসুদীপ রায় বর্মণ ঃ-** স্যার প্রশ্নটা হচ্ছে এজ পার রুলস্ । উনি দাঁড়িয়ে বলবেন যে উনি আজকে দিতে পারবেন কিনা, না পারলে কালকে দেবেন । কিন্তু মুখ্যমন্ত্রী সেই কথা না বলে উনি বলছেন যে আমি আগামীকালকে দেবার চেষ্টা করব যদি আমি তথ্য সংগ্রহ করতে পারি ।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য ঠিক আছে আপনি বসুন ।

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ-** মাননীয় অধ্যক্ষ মহোদয়, দিস্ পার্টিকুলার অনারেবল মেম্বার মাইড হেভ বিন আন মাইন্ডফুল । দ্যা ভেরী আনসার ওয়াজ দিস্ ফ্রম মাই সাইড । আমি চেষ্টা করব কিন্তু কমিট করছি না। দাঁড়িয়ে আমি বলছি । কে বলেছে আমি বলিনি । ইউ হেভ চেকআপ দ্যা রেকর্ড । তারপরে বলছেন আজকে

না কালকে । আগরতলা শহরের কোন ঘটনা হলেই আজকে বললে কালকেই দেওয়া যাবে এটা কোত্থেকে ঠিক হলো । ব্যাপারটা তদন্ত করতে হবে তো, ব্যাপারটা তদন্ত করতে হবে । আই মেইড দ্যা স্টেটমেন্ট ।

**শ্রীসুদীপ রায় বর্মণ ঃ-** স্যার, এটা ঠিক আছে । আমি এই ব্যাপারে এগ্রি করছি, আমি কমিটমেন্ট করতে পারছি না । কিন্তু কথাটা হচ্ছে স্যার,

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ-** মাননীয় অধ্যক্ষ মহেদয়, আমি আরেকটা কথা বলছি মাননীয় সদস্যকে, এই হাউজে ঠিক শেষের আগের দিন এই ধরণের বহু কলিং এটেনশান এসেছে, একই কথা ছিল আমার, বাট আই ট্রাই লেভেল বেস্ট টু সাবমিট অব মেইক দ্যা স্টেটমেন্ট ইন দ্যা ফ্লোর অব দ্যা হাউজ । দিস ইজ দি এক্সপিরিয়েন্স। দিস ইজ দ্যা হিস্টরি । কাজেই এই জায়গায় দাঁড়িয়ে কেন ইনসিস্ট করছেন ? আপনারা ইনসিস্ট করছেন কমিটমেন্ট করতে হবে, আপনি এডমিট করেছেন, আগেওতো এই ধরণের ঘটনা ঘটেছে । নর্মালি কি হওয়া উচিৎ ? মাননীয় সদস্যরা কালকে হাউজ শেষ হবে আজকে আগরতলায় হোক বা কৈলাশহরই হোক গভর্ণমেন্ট তো একটা স্টেটমেন্ট দিতে হলে তাকে সর্বদিক পরীক্ষা করে দিতে হবে । এটা কেন বুঝবেন না, আপনি তো দায়িত্বশীল সদস্য । এটা বুঝতে হবে তো । কাজেই এই রকম একটা জায়গায় আমি বলে গেলাম, দিতে পারলামনা এটা কি ভাল হবে ।

**মিঃ স্পীকার ঃ-** ত্রিপুরা রাজ্যে ব্রহ্মপুত্র । প্লীজ সুপীদপবাবু, প্লীজ ।

**শ্রীসুদীপ রায় বর্মণ ঃ-** স্যার, জিনিসটা তো পিস্‌ফুল এন্ড হোক সেটা আমিও চাই । ঘটনাটা হচ্ছে গুরুত্বপূর্ণ এই কারণে যে বেচা কেনার মধ্যে উনার নাম জড়িত ।

**মিঃ স্পীকার ঃ-** আগামীকালকে বলতে পারবেন ।

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ-** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আবার মাননীয় সদস্য টুইস্‌ করার চেষ্টা করছেন। এটা তো ঠিক না । আবার উনি টুইস করার চেষ্টা করছেন । এটা কি পিসফুল এন্ড করার জন্য । এটা ঠিক না।

**শ্রীরতনলাল নাথ ঃ-** উনি বলছেন আগের দিন তো এই রকম ঘটনা ঘটেছে । সেটা ছিল দিল্লীর ব্যাপার এন. জি. ও. ।

**মিঃ স্পীকার ঃ-** ত্রিপুরা রাজ্য ব্রহ্মপুত্র বোর্ডের কাজ কর্মের অগ্রগতি সম্পর্কে মাননীয় মন্ত্রী বিবৃতি দিন প্লিজ। প্লীজ প্লীজ দীপকবাবু আপনি পরে বলবেন । এখন না প্লিজ ।

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) ঃ-** "ত্রিপুরা রাজ্যে ব্রহ্মপুত্র বোর্ডের কাজ কর্মের অগ্রগতি সম্পর্কে" ঃ ব্রহ্মপুত্র বোর্ড ১৯৮২ সালের জানুয়ারী মাসে ব্রহ্মপুত্র এ্যাক্ট ৪৬ অব ১৯৮০ অনুযায়ী গৌহাটিতে স্থাপিত হয় । বোর্ডটি ভারত সরকারের জল সম্পদ দপ্তরের অধীনে স্থাপিত ।

ব্রহ্মপুত্র বোর্ডের অধীনে নিম্নলিখিত কাজগুলি সম্পন্ন করার দায়িত্ব আছে ।

১) সার্ভে এবং ইনভেষ্টিগেশন সমগ্র ব্রহ্মপুত্র এবং বরাকভ্যালী অঞ্চলে । বন্যা, নদীর পাড়ের ভূমিক্ষয়, জল নিষ্কাশনী ব্যবস্থার জন্য মাস্টার প্ল্যান তৈরী ।

২) জল সম্পদের সদ্ব্যবহারের জন্য এবং উন্নত কল্পে মাষ্টার প্ল্যান তৈরী করা যাহাতে ইরিগেশন হাইড্রো পাওয়ার নেভিগেশন এবং অন্যান্য সুবিধা সৃষ্টি করা যায় ।

৩) মাষ্টার প্ল্যান তৈরী করে ভারত সরকারের কাছে প্রেরণ এবং অনুমোদন লাভ করা ।

৪) ভারত সরকারের অনুমোদনের পর বিস্তারিত প্রজেক্ট রিপোর্ট তৈরী করা এবং ভারত সরকারের অনুমোদন লাভ করা ।

৫) এবং বিভিন্ন ধরণের প্রজেক্ট নির্মাণ করা ।

এখন পর্যন্ত ব্রহ্মপুত্র বোর্ড ত্রিপুরার জন্য নিম্নলিখিত নদীগুলির মাষ্টার প্ল্যান তৈরী করে বোর্ডের অনুমোদন নিয়ে ভারত সরকারের কাছে প্রেরণ করা হয়েছে ।

| | |
|---|---|
| ১) গোমতী নদী মাষ্টার প্ল্যান ঃ | ১৪০০ লক্ষ টাকা |
| ২) মুহুরী নদীর মাষ্টার প্ল্যান ঃ | ৪৬০ লক্ষ টাকা |
| ৩) মনু নদীর মাষ্টার প্ল্যান ঃ | ৮১৪৬ লক্ষ টাকা |
| ৪) জুরী নদীর মাষ্টার প্ল্যান ঃ | ১১০০ লক্ষ টাকা |
| ৫) ধলাই নদীর মাষ্টার প্ল্যান ঃ | ৫৩৬৬ লক্ষ টাকা |
| ৬) বুড়ীমা নদীর মাষ্টার প্ল্যান ঃ | ৪২৩৫ লক্ষ টাকা |
| ৭) কৈলাশহর ড্রেইনিজ ডেভালাপমেন্ট স্কীম ঃ | ৪১৮.৭৭ লক্ষ টাকা |
| ৮) রুদ্রসাগর ড্রেইনিজ ডেভাল্যাপমেন্ট প্রজেক্ট ঃ | ১১৪৭ লক্ষ টাকা |

এখন পর্যন্ত মাষ্টার প্ল্যানগুলি ভারত সরকারের অনুমোদন লাভ করেনি, সব প্রকার প্রচেষ্টা নেওয়া হয়েছে । ভারত সরকারের জলসম্পদ দপ্তরের মন্ত্রীর সঙ্গেও আলোচনা করা হয়েছে । মন্ত্রী মহোদয় আশ্বাস দিয়েছেন যে, প্রকল্পগুলি পর্যায়ক্রমে বিবেচনা করা হবে ।

বর্তমান আর্থিক বছরে হাওড়া মাষ্টার প্ল্যান তৈরী করে জমা দিয়েছেন । যাহার মূল্য ধরা হয়েছে ৫৯৮২ লক্ষ টাকা । প্রকল্পটি এখন পরীক্ষাধীন আছে । বোর্ডের অনুমোদন হওয়ার পর ভারত সরকারের কাছে প্রেরণ করা হবে ।

ইহা ছাড়া, নিম্নলিখিত প্রজেক্টগুলি ব্রহ্মপুত্র বোর্ডের কাছে বিস্তারিত প্রজেক্ট তৈরীর জন্য অনুরোধ রাখা হয়েছে ।

১) শুকনাছড়া ফ্লাড প্রটেকশান এবং ধর্মনগর ড্রেনিজ ডেভাল্যাপমেন্ট স্কীম ।

২) সুখসাগর ড্রেইনিজ ডেভল্যাপমেন্ট স্কীমস ।

৩) হাওড়া নদীর ফ্লাড প্রটেকশান ।

৪) উদয়পুর টাউন ড্রেনিজ ডেভল্যাপমেন্ট স্কীম ।

৫) মনু এবং দেউ নদীর এন টি Erosion Schemes.

6. Inland waterways for Gumati and Howrah river.

ব্রহ্মপুত্র বোর্ড ২০০৩ইং সালের ৯ই এপ্রিল ত্রিপুরা সরকারের বিভিন্ন প্রকল্পের বর্তমান অবস্থা জানিয়েছেন ।

১) কৈলাশহর ড্রেইনিজ ডেভল্যাপমেন্ট স্কীম-এর জন্য এক্সপেন্ডিচার ফিনান্স কমিটি তৈরী যে মেমো তৈরী করে দেওয়া হইয়াছে । যাহাতে ইনভেষ্টমেন্ট ক্লিয়ারেন্স পাওয়া যায় ।

২) রুদ্রসাগরে ড্রেইনিজ ডেভল্যাপমেন্ট স্কীম বর্তমানে সি. ডব্লিউ.র দ্বারা পরীক্ষাধীন আছে । দশম পরিকল্পনায় মঞ্জুরী পাওয়ার আশা আছে ।

৩) ধর্মনগর ড্রেইনিজ ডেভল্যাপমেন্ট স্কীম এবং শুকনাছড়া ফ্লাড প্রটেকশন স্কীমের বিস্তারিত প্রজেক্ট রিপোর্ট মার্চ ২০০৪ইং সালে সম্পন্ন করা হবে ।

৪) হাওড়া নদীর ফ্লাড প্রটেকশন স্কীমের বিস্তারিত প্রজেক্ট রিপোর্ট মার্চ ২০০৪ইং সালে সম্পন্ন করা হবে বলে আশা করছেন ।

৫) উদয়পুর টাউন ড্রেইনিজ ডেভল্যাপমেন্ট স্কীমে সুখসাগর জলায় ড্রেইনিজ ডেভল্যাপমেন্ট-এর সাথে একত্রিত করে বিস্তারিত প্রজেক্ট তৈরী করার জন্য পরীক্ষাধীন আছে ।

ব্রহ্মপুত্র বোর্ড-র কাজকর্ম অত্যন্ত শিথিল । বোর্ড এবং ভারত সরকারকে বার বার বিষয়টি জানানো হয়েছে । ত্রিপুরার মুখ্যমন্ত্রী ভারত সরকারের জলজ সম্পদ দপ্তরের মন্ত্রীকে এই ব্যাপারে উদ্যোগ নেওয়ার জন্য অনুরোধ জানিয়েছেন । এটা এখানে উল্লেখ করা দরকার যে ১৯৮১ ইং সালে এই ব্রহ্মপুত্র বোর্ড গঠন হওয়ার পর আজকে পর্যন্ত ত্রিপুরার কোন স্কীম ইমপ্লিমেনটেশন জন্য তারা টাকা বরাদ্দও করেনি এবং কোন স্কীম ইমপ্লিমেনটেশন আমাদের রাজ্য হয়নি ।

**শ্রীদীপক কুমার রায় ঃ-** মাননীয় সদস্য শ্রী কাজল চন্দ্র দাস যে কলিং এটেনশনটা এখানে এনেছেন এটা লিডার অব দি হাউস উনাকে এটার সঙ্গে অভিযোগে অভিযুক্ত করা হয়েছে । বিষয়টি অত্যান্ত গুরুত্বপূর্ণ ।

**মিঃ স্পীকার ঃ-** আপনি আবার ঐটা নিয়েই বলছেন !

**শ্রীঅমিতাভ দত্ত (ধর্মনগর) ঃ-** মিঃ স্পীকার স্যার, রেফারেন্সের গুরুত্বপূর্ণ বিষয়ে এখানে উল্লেখ করা হয়েছে শুকনাছড়া সহ বিভিন্ন প্রকল্পের প্রজেক্ট তৈরী করার বিষয়ে ব্রহ্মপুত্র বোর্ডকে যে দায়িত্ব দেওয়া হয়েছে আমরা ইতিমধ্যে জেনেছি ব্রহ্মপুত্র বোর্ডের কাজকর্মের যথেষ্ট শিথিলতা রয়েছে । এই শিথিলতা কাটিয়ে দৃঢ়তার সাথে গোটা রাজ্যের নদী সংরক্ষণ, জল নিষ্কাশনের ব্যবস্থা সহ এবং বিশেষ করে বন্যার হাত থেকে রাজ্যকে রক্ষা করার জন্য কি কি উদ্যোগ গ্রহণ করা হয়েছে ।

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) ঃ-** মাননীয় স্পীকার স্যার, ব্রহ্মপুত্র বোর্ড কেন্দ্রীয় সরকারের আওতাধীন এবং মাননীয় কেন্দ্রীয় মন্ত্রী জল সম্পদ দপ্তরের রাষ্ট্রমন্ত্রী শ্রীমতি বিজয়া চক্রবর্তী এখন এই বোর্ডের চেয়ারম্যান । আমরা বিভিন্ন সময়ে ওয়াটার রিসোর্স ব্যক্তিগত আমিও এই দপ্তরের যিনি মন্ত্রী আছেন অর্জুন কুমার শেঠী এবং শ্রীমতি বিজয়া চক্রবর্তীর সঙ্গে বিভিন্ন সময়ে আমরা দেখা সাক্ষাৎ করেছি । যাতে অন্ততঃ ব্রহ্মপুত্র বোর্ড হিসাবে উত্তর-পূর্বাঞ্চল রাজ্যগুলিকে এই বোর্ডের আওতায় অন্তর্ভুক্ত করা হয়েছে । ফ্লাড, প্রটেশান মেজার যে সমস্ত আছে সেগুলি এই বোর্ডের মাধ্যমে কেন্দ্রীয় সরকার গ্রহণ করে থাকে । আমরা আমাদের এই সমস্ত অসুবিধাগুলি বিভিন্ন সময়ে কেন্দ্রীয় মন্ত্রী এবং বোর্ডের যিনি চেয়ারম্যান তাঁর দৃষ্টিতে এনেছি । এবং তাদের ব্যক্তিগতভাবে আমরা অনুরোধ করেছি যে আমাদের রাজ্যের এই বিষয়গুলি তারা নিজেরা এসে যাতে পর্যবেক্ষণ

করে যায় । সেক্ষেত্রে দেখা গছে ব্রহ্মপুত্র বোর্ড আসামের জন্য বা অরুণাচলের জন্য দুই একটা প্রজেক্ট তারা রূপান্তরিত করলেও ইমপ্লিমেনটেশন করলেও অন্য স্টেইটের জন্য তারা কোন রকমের প্রজেক্ট তৈরী করে দিয়েছেন আমাদের হাতে তুলে দিয়েছেন । কিন্তু রাজ্যকে তৈরী করে দিলে রাজ্য টাকা না পেলে কোথা থেকে এইগুলি রূপান্তরিত করবেন । সেটা তাদের পক্ষে প্রায় অসম্ভব । যে সমস্ত প্রজেক্টগুলি তৈরী করা হয়েছে এই বিষয়ে সর্বশেষ আমরা অনুরোধ করে এসেছিলাম অন্ততঃ ব্রহ্মপুত্র বোর্ড যে সমস্ত প্রজেক্টগুলি তৈরী করেছে তার অন্ততঃ দুটো-একটা কৈলাশহর ড্রেইনিজ প্রোগ্রাম আর একটা রুদিজলা । যেটা আমাদের সবার কাছে জানা । অন্তত পায়রিটি ফিক্স আপ করে দিয়ে নির্দিষ্টভাবে তারা কথা দিয়েছিলেন যে গত আর্থিক বছরে তারা এই কর্মসূচীগুলি নেবেন এবং রূপায়ণ করার জন্য সমস্ত রকমের উদ্যোগ নেবেন । এটা একটা ঘটনা দীর্ঘদিন ধরে ব্রহ্মপুত্র বোর্ডের ইনফাস্ট্রাকচার বলে কিছু ছিল না । এখানে মাত্র একজন লোক রেখেছেন একটা ইনভেসটিগেশন অফিস তাদের আছে । আমরা এটাও বলেছি বার বার এটাকে শক্তিশালী করার জন্য । এবং এটাও আমরা বলেছি যদি এই ব্রহ্মপুত্র বোর্ডের ইমপ্লিমেনটেশানের সুযোগ না হয় তাহলে এই টাকা যদি রাজ্য সরকারকে দেয় আমরা রাজ্য সরকার সেটা কাজ করে ইউটিলাইজেশন সার্টিফিকেট আমরা দেব, যাতে এইগুলি আমরা রূপায়িত করতে পারি । কিন্তু এই ১৯৮২ইং সালে ঘটিত হওয়ার পর একটা সংগঠন উত্তর-পূর্বাঞ্চলের মানুষের মধ্যে যে আশা সৃষ্টি করেছেন যে ধরণের জমি, নালাগুলি ক্ষতিগ্রস্ত হচ্ছে বন্যাতে প্রতি বছর মানুষ ক্ষতিগ্রস্ত হচ্ছে অন্ততঃ তারা কিছু না কিছু লোক কাজ করবেন । কিন্তু এই সমস্ত কিছুর পরেও আমরা এই ব্রহ্মপুত্র বোর্ডের কাছ থেকে কোন রকমের সহযোগিতা পাচ্ছি না ইমপ্লিমেনটেশন জন্য কোন স্কীমে এখনও তারা হাত দেন নি ।

**শ্রীঅমিতাভ দত্ত ঃ-** মাননীয় অধ্যক্ষ মহোদয় যে সমস্ত প্রজেক্ট ব্রহ্মপুত্র বোর্ডের হাতে দেওয়া হয়েছে এর বাইরেও কিছু নাকি রয়েছে, যেমন হাওড়া, গোমতী, দেও, যেগুলির ভাঙ্গনের ফলে ঐ এলাকার মানুষ ক্ষতিগ্রস্ত হচ্ছেন, নতুনভাবে সেইগুলির সংরক্ষণ এবং সার্ভে করার দায়িত্ব দেওয়ার পরিকল্পনা রয়েছে কি না ?

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) ঃ-** সেইগুলি আমরা দিয়েছি, হাওড়ার এমেইন সম্পর্কে তারা রিপোর্টও সাবমিট করেছে, প্রজেক্টও সাবমিট করেছে, তেমনি দেও ও মনু নদী যুগ্মভাবে এই দুটোও ডাউন স্ট্রিমে সবচেয়ে বেশী ক্ষতিগ্রস্ত হচ্ছে, সেটাও আমরা ব্রহ্মপুত্র বোর্ডকে দিয়েছি ; এইগুলির তারা প্রজেক্ট তৈরী করছেন । কিন্তু সবচেয়ে বড় সমস্যা হচ্ছে প্রজেক্ট তৈরী করলে তো হবে না এইগুলি ইমপ্লিমেন্টেশানের জন্য টাকার দরকার, টাকা তারা খরচ করুক না হলে আমাদের কে দেবে, কোনটাই তারা করছে না । বা বোর্ডের যে সমস্ত ফান্ড আছে, সেটা দিয়ে কোন স্কীম করার যে উদ্যোগ নেওয়া সেটাও তারা করছে না, বা আমাদের রাজ্য সরকারের কাছে সেই টাকা তারা প্লেস করছে না, সুতরাং এইগুলি রূপায়ণ করা সেইগুলির সঙ্গে কোটি কোটি টাকা দরকার, এই টাকা সংগ্রহ করে কাজ রূপায়িত করা রাজ্য সরকারের পক্ষে কঠিন । কেন্দ্রীয় সরকার তারাও এটাতে একমত, যে এই ব্যাপারে তাদের সাহায্যের হাত বাড়ানো দরকার, আসলে যেই উদ্দেশ্যে ব্রহ্মপুত্র বোর্ড গঠন করা হয়েছে সেই উদ্দেশ্য বলা যায় উত্তর-পূর্বাঞ্চলের আশা আকাঙ্ক্ষা পূরণ করার জন্য উদ্যোগ নেওয়া দরকার, কিন্তু ব্রহ্মপুত্র বোর্ড সেটা নেয়নি ।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, আরেকটা দপ্তর খোলা হয়েছে ডোনার ডেভল্যাপমেন্ট অব নর্থ ইষ্ট রিজিয়ন, তাদের মাধ্যমে ব্রহ্মপুত্র ভ্যালী এই রাজ্যের নদী নালা সংরক্ষণ করার জন্য এপ্রোচ করা যায় কিনা এবং সেই ক্ষেত্রে আরও বেশী সাহায্য আশা করতে পারি কিনা ?

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- মাননীয় সদস্য যে প্রস্তাব দিয়েছেন, আমরা নিশ্চয় এই ব্যাপারটাকে দেখব ।

**শ্রীবীরজিৎ সিন্হা** (কৈলাশহর) ঃ- আমি একটা রেফারেন্স পিরিয়ডের নোটিশ দিয়েছিলাম ।

**মিঃ স্পীকার** ঃ- এটা আসেনি, আমি তিনটার বেশী তো আনতে পারিনা ।

**শ্রীবীরজিৎ সিন্হা** ঃ- স্যার, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ "বাংলাদেশের বৈরী ঘাঁটি আগরতলায় ফিরে পাল্টে গেলেন ত্রিপুরার মুখ্যমন্ত্রী ।

**মিঃ স্পীকার** ঃ- এর তো প্রশ্ন আছে । মাননীয় সদস্য শ্রী গোপাল চন্দ্র রায় ।

**শ্রী গোপাল চন্দ্র রায়** (বনমালীপুর) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয় এখানে ব্রহ্মপুত্র বোর্ড যে আছে, এখানে আমাদের সেক্টর ওয়াটার কমিশন ডিপার্টমেন্ট আছে, এখানে রাজ্য সরকারের ইরিগেশান ডিপার্টমেন্ট আছে, সয়েল রিসোর্সেস অফিস আছে, ফ্লাড কন্ট্রোল অফিস আছে । এখানে মাননীয় মন্ত্রী যে বলছেন ব্রহ্মপুত্র বোর্ড থেকে কোন সহযোগিতা পাচ্ছেন না, আমাদের রাজ্যে যে তিন চারটা অফিস আছে ওদের দিয়ে ব্রহ্মপুত্র বোর্ডের সঙ্গে আলাপ আলোচনা করেছেন কিনা ? দ্বিতীয়তঃ হলো টু এমপ্লিডাইসড্ দ্যা স্টেট প্রজেক্ট এখানে এমন কোন পরিকল্পনা আছে কিনা ? যেহেতু ব্রহ্মপুত্র বোর্ড নর্থ ইষ্টের উন্নতির জন্য এখানে ৬৪ রিভার্স তারা দেখে । ত্রিপুরাই রাজ্যে স্টেট লেবেল ব্যাংকে এস. এল. বি. সি. সি. সেই অনুযায়ী সেখানে ওয়াটার রিসোর্স কো-অর্ডিনশান করা হল না কেন ?

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- মাননীয় স্পীকার স্যার, এই যে ব্রহ্মপুত্র বোর্ড, সেন্ট্রাল ওয়াটার কমিশান সবই জল সম্পদ দপ্তরের আন্ডারে, তাদের কিছু না কিছু লোক আছে । কিন্তু সাহায্যের জন্য সবসময় আমরা তাদের কাছে যাচ্ছি এবং সাহায্যগুলি গ্রহণ করছি । ব্রহ্মপুত্র বোর্ড তো অনেকগুলি গুরুত্বপূর্ণ প্রজেক্ট তৈরী করেছে যেগুলি আমাদের রাজ্যের জন্য খুব দরকার । কিন্তু এটা ইমপ্লিমেন্টশনের জন্য যে কাজটা করা দরকার সেটা ব্রহ্মপুত্র বোর্ড করছেনা, এবং গঠন হওয়ার পর এখন পর্যন্ত একটা প্রজেক্টও রূপায়িত করেনি । এছাড়া সেন্ট্রাল ওয়াটার কমিশন আমাদের রাজ্যে নদনদী যেগুলি আছে কোনটা তাদের করতে হবে এটা তারা ভালভাবে জানেন এবং আজ থেকে ১৫ বছর আগে কয়েকটা ভাল প্রজেক্ট তৈরী করেছে । যেমন, আজকে আমাদের নদীগুলি শুকিয়ে যাচ্ছে ফ্লাডে ভাঙ্গছে সেইগুলি সম্পর্কে কি ব্যবস্থা নেওয়া দরকার প্রধান প্রধান নদী যেগুলি আছে, যাতে শীতের দিনে শুকিয়ে না যায়, মানুষ যাতে এইগুলি ব্যবহার করতে পারে সেইগুলিরও প্রজেক্ট তারা তৈরী করে দিয়েছে । মহারাণী, মনু ব্যারেজ যেগুলি আমরা করলাম, তাদের টেকনিক্যাল ক্লিয়ারেন্স সেন্ট্রাল ওয়াটার কমিশনের লাগে, এবং সেগুলি তারা যথা সময়ে করে দিয়েছে, তা নাহলে কাজ গুলি করা যেত না । সেই সংগঠনগুলি তাদের সম্পর্কে তো কোন অভিযোগ নেই । প্রথমত তাদের কোন পরিকাঠামো নেই, একটা মাত্র এসিসটেন্ট ইঞ্জিনীয়ার দিয়ে রেখেছেন সমস্ত রাজ্যটাকে দেখার জন্য, এই পরিকাঠামোর জন্য যে লোক দরকার তারজন্য কেন্দ্রীয় সরকার কোন লোক দেয়নি । দ্বিতীয়, যে প্রজেক্টগুলি তারা তৈরী করে দিচ্ছেন সেইগুলি রূপায়িত করার জন্য কেন্দ্রীয় জলসম্পদ দপ্তর থেকে যে ধরণের উদ্যোগ নেওয়া দরকার, এই ধরণের উদ্যোগ এখনো তাদের কাছে আসেনি ।

**শ্রীগোপাল চন্দ্র রায় ঃ আমার দ্বিতীয় প্রশ্নটার উত্তর পাইনি । স্টেইট লেভেল ওয়াটার কো-অর্ডিনেশান কমিটি কেন করা হয় না বা করার জন্য কোন উদ্যোগ আছে কিনা ?**

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) ঃ** কেন্দ্রীয় সরকারের যে নির্দেশাবলী আছে, আমরা সেগুলি সবটাই করছি, এই ধরণের স্টেইট লেভেলের কিছু নেই যেটা বলছেন । তবে সর্বশেষ যেটা আসছে স্টেইট রিসার্চে, এটাতে রাজ্য ভিত্তিক জেলা ভিত্তিক কমিটি করার জন্য একটা গাইড লাইন তারা পাঠিয়েছেন, আমরা মাত্র তিন মাস আগে পেয়েছি । এবং আমরা স্টেইট লেভেল কমিটি এবং ডিস্ট্রিক্ট লেভেল কমিটি করার জন্য আমরা দ্রুত ব্যবস্থা নিয়েছি এইগুলি গঠন করার জন্য ।

## CALLING ATTENTION

**মিঃ স্পীকার ঃ-** এখন দৃষ্টি আকর্ষণী নোটিশ । আমি সমীর দেব সরকার এবং প্রশান্ত দেববর্মা মহোদয়ের কাছ থেকে পেয়েছি, নোটিশের বিষয়বস্তু হলো "ত্রিপুরা রাজ্যের স্বাস্থ্যসম্মত শৌচাগার নির্মাণ কর্মসূচী সম্পর্কে"।

আমি দপ্তরের মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি বিবৃতি দেওয়ার জন্য, যদি না পারেন আজকে তারিখ সময় জানাতে পারেন ।

**ীতেন্দ্র চৌধুরী (মন্ত্রী) ঃ-** স্যার, আগামীকাল দেব ।

**মিঃ স্পীকার ঃ** আমি আরেকটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি । এনেছেন মাননীয় সদস্য শ্রী নগেন্দ্র জমাতিয়া ও অনিমেষ দেববর্মা যুগ্মভাবে । গত ২২শে আগষ্ট ২০০৩ সনে স্থানীয় স্যান্দন পত্রিকায় প্রকাশিত "বৈরী ভ্রমে নিরস্ত্র তিন গ্রামবাসীকে হত্যা, পুলিশের ভিন্ন দাবী সংবাদ সম্পর্কে" । আমি মাননীয় মন্ত্রী মহোদয়কে মাননীয় সদস্য কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি ।

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ-** স্যার, আমি চেষ্টা করব দিতে পারি কিনা কিন্তু কমিটমেন্ট করতে পারছি না।

**মিঃ স্পীকার ঃ-** আমি আরেকটি নোটিশ পেয়েছি শ্রী রাজেশ্বর দেববর্মার নিকট থেকে বিষয়বস্তু হলো গত ৭ই সেপ্টেম্বর ২০০৩ইং তারিখে স্যান্দন পত্রিকায় প্রকাশিত "ম্যালেরিয়া থাবায় মৃত্যুর মিছিল টাকারজলায়", সংবাদ সম্পর্কে ।

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ** স্বাস্থ্যমন্ত্রী অনুপস্থিত আছেন উনি ফিরে আসলে আমি উনার দৃষ্টি আকর্ষণ করব যদি সম্ভব হয় নিশ্চয় আমি দেওয়ার চেষ্টা করব ।

**শ্রীরতনলাল নাথ (বিরোধী দলনেতা) ঃ-** স্বাস্থ্যমন্ত্রী যদি না থাকে তাহলে অন্য কাউকে তো দায়িত্ব দেওয়া হবে আপনি তো এনাউন্সমেন্ট করেননি ।

**মিঃ স্পীকার ঃ-** লিডার অব দ্যা হাউস বলেছেন তো ।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ-** মিঃ স্পীকার স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী নিশ্চয় চার্জ-এ আছেন । উনি এই ব্যাপারে রিপ্লাই দিবেন কি দেবেনা ? উনি এর পূর্বে স্বাস্থ্য দপ্তরে একটি উত্তর দিয়েছেন । মনে হয় স্বাস্থ্য দপ্তরের কেউ চার্জে ছিলেন না ।

**শ্রী মানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ-** মাননীয় সদস্য রাজ্যে যখন মন্ত্রিসভা থাকে তখন অন্যকে চার্জ দেওয়ার প্রশ্ন আসেনা । মিনিষ্টার ইন চার্জ রাজ্যেই আছেন । উনি আসতে পারেন । কাজেই উনার দৃষ্টি আকর্ষণ করে বলব। এইরকম একটি বিষয় আসছে উনি যদি বিবৃতি তৈরী করে দিতে পারলে ভাল । উনি রাজ্যের বাইরে কোথাও যায়নি ।

**শ্রীরতনলাল নাথ** (বিরোধীদল নেতা) ঃ- এখানে এইভাবে চলতে পারেনা । মাননীয় মুখ্যমন্ত্রী যদি আজকে উত্তর দিতে অক্ষম হন তাহলে পরবর্তী সময়ে উত্তর দেবেন । আপনি এডমিট করেছেন কোয়েশ্চান তাহলে উনিই বলবেন ।

**মিঃ স্পীকার** ঃ- উনি বলেছেন মাননীয় ইন চার্জ মিনিষ্টার অসুস্থ ।

মাননীয় সদস্য নগেন্দ্র জমাতিয়া প্রশ্নের উত্তর বলেছেন উনাকে কমিউনিকেট করার জন্য উত্তর দেবেন ।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** ঃ- স্যার, আমি জানতে চেয়েছি উনি আজ উত্তর দিবেন কি দেবেন না ? এই হাউসে কে চার্জে আছে ?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, স্বাস্থ্য দপ্তরের সাথে সংশ্লিষ্ট বিজনেস কিছুই নেই। কিন্তু এটা একটা কলিং এটেনশন । কাজেই লিষ্ট অব বিজনেস থাকার পরে উনি অনুপস্থিত থাকবেন তাহলে কনভেনশন পদ্ধতিতে সেই জায়গায় তিনি চীফ মিনিষ্টারের দৃষ্টি আকর্ষণ করবেন । দৃষ্টি আকর্ষণ করলে পরে চীফ মিনিষ্টারই সেটা ঠিক করবেন এবং পরে চীফ মিনিষ্টার স্পীকার সাহেবকে জানাবেন । প্রশ্নতো এইরকম নয় উনার লিষ্ট অব বিজনেস নেই । আমার প্রথম দিন কোন লিষ্ট অব বিজনেস ছিলনা । আমি ওই সময় স্টেইট-এর বাইরে ছিলাম । আমি মাননীয় স্পিকার সাহেবকে জানিয়ে গেছি । এই জায়গায় একজন লিডার অব দি হাউস থাকতে হবে । যদি উনার বিজনেস থাকতে কিছু না জানিয়ে অন্য কোথাও গেলে বা অনুপস্থিত থাকত তাহলে এটা উচিত কাজ হত না । কাজেই উনি নেই একটা প্রশ্ন এসেছে । সেখানে আমি দায়িত্ব নিয়ে বলছি আমি মাননীয় মন্ত্রীকে অনুরোধ করবো পারলে কালকে বিবৃতি দেওয়ার জন্য । হোয়াট ইজ রং এনি ?

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** ঃ- এই বিষয়ে আপনি উত্তর দেবেন নাকি স্বাস্থ্যমন্ত্রী উত্তর দেবেন । আগামীকাল এ বিষয়ে কে উত্তর দেবেন ।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- আমি আবার বলছি মাননীয় মন্ত্রী অনুপস্থিত । আগে যেটা বলেছি তাও বলব কিন্তু কমিট করতে পারছি না । কাজেই আমি যা বলার এখানেই বলেছি ।

**মিঃ স্পীকার** ঃ- এই সভা বেলা দুটো পর্যন্ত মুলতবী রইল ।

**AFTER RECEES AT 2-00 P.M.**

## REFERENCE PERIOD

**মিঃ স্পীকার** ঃ- আর একটি রেফারেন্স রয়ে গেছে । উল্লেখ্য বিষয়ের দ্বিতীয় রেফারেন্সটি মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া মহোদয় এবং মাননীয় সদস্য শ্রীরাজেশ্বর দেববর্মা মহোদয় কর্তৃক গত ১৯-০৯-২০০৩ইং তারিখ-এ উত্থাপিত নিম্নে উল্লেখিত বিষয়া র উপর স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয় একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন । এখন আমি স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি নিম্নোক্ত বিষয়বস্তুটির উপর বিবৃতি দেওয়ার জন্য । বিষয়বস্তুটি হলো ঃ গত ৭ই সেপ্টেম্বর ২০০৩ইং স্থানীয় স্যন্দন পত্রিকায় প্রকাশিত "আত্মসমর্পণকারী জঙ্গী দোসরকে ঠান্ডা মাথায় খুন করে সংঘর্ষের গল্প শীর্ষক সংবাদ সম্পর্কে" ।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, রেফারেন্সটি হলো ঃ গত ৭ই সেপ্টেম্বর ২০০৩ইং

স্থানীয় স্যন্দন পত্রিকায় প্রকাশিত "আত্মসমর্পণকারী জঙ্গী দোসরকে ঠান্ডা মাথায় খুন করে সংঘর্ষের গল্প শীর্ষক সংবাদ সম্পকে ।"

টাকারজলাস্থিত আসাম রাইফেলসের ৬ষ্ঠ বাহিনীর ক্যাম্পে গোপন সূত্রে খবর আসে যে, জম্পুইজলার পূর্ব দিকে গুরুদয়াল পাড়া, চাকলক এবং সংকটরাম পাড়ায় এন. এল. এফ.. টি.র (বিশ্বমোহন গোষ্ঠী) কতিপয় উগ্রপন্থী অবস্থান করছে । এই খবরের ভিত্তিতে উক্ত ক্যাম্প থেকে গত ৪-৯-২০০৩ইং তারিখ মধ্যরাত্রে পরিকল্পনামত আসাম রাইফেলস জওয়ান তিনটি দলে ভাগ হয়ে উপরোক্ত এলকায় অভিযানে রওনা হয় । প্রথম দলের নেতৃত্ব দেয় উক্ত ব্যাটেলিয়ানের কমান্ডেন্ট স্বয়ং, দ্বিতীয় দলটির নেতৃত্ব দেয় ক্যাপ্টেন শশীকান্ত এবং তৃতীয় দলটির নেতৃত্ব দেয় ক্যাপ্টেন ভাস্কর কাতুরিয়া । প্রথম দলটি সংকটরাম পাড়ায়, দ্বিতীয় দলটি চাকলক পাড়ায় এবং তৃতীয় দলটি গুরুদয়াল পাড়ার উগ্রপন্থীদের ধরার জন্য এম্বুশে বসে । রাত্রি অনুমান দেড় ঘটিকার সময় সংকটরাম পাড়ার এম্বুশে আসাম রাইফেলস জওয়ানরা ৪/৫ জন সশস্ত্র উগ্রপন্থীকে দেখতে পায় এবং তাদেরকে চ্যালেঞ্জ করে । সঙ্গে সঙ্গে উক্ত উগ্রপন্থীরা আসাম রাইফেলস জওয়ানদের লক্ষ্য করে আধুনিক অস্ত্রশস্ত্র হতে গুলি চালাতে শুরু করে । আসাম রাইফেলস জওয়ানরাও প্রত্যুত্তরে উগ্রপন্থীদের উদ্দেশ্যে গুলি চালায় । রাতের অন্ধকারের সুযোগ নিয়ে উগ্রপন্থীরা পালিয়ে যায় । এরপর ঘটনাস্থল তল্লাসী করলে একজন উগ্রপন্থীর মৃতদেহের সঙ্গে ৫ রাউন্ড গুলিসহ একটি পয়েন্ট ৩৮ রিভলবার পাওয়া যায় । গ্রামবাসীরা উক্ত উগ্রপন্থীর মৃতদেহটি টাকারজলা থানাধীন ফালগুনা পাড়ার রঞ্জিত দেববর্মা ওরফে কাটাকুচির বলিয়া সনাক্ত করে ।

উক্ত ঘটনার পরিপ্রেক্ষিতে টাকারজলা ৬নং আসাম রাইফেল ক্যাম্পের সুবেদার বি. কে. দেববর্মার অভিযোগমূলে টাকারজলা থানায় মোকদ্দমা নং ৩০/০৩ ধারা ১৪৮/১৮৯/৩০৭ ১২০(বি) ১২৪ (এ) ভারতীয় দন্ডবিধির এবং অস্ত্র আইনের ২৫ (১) (এ) এবং ২৭ ধারা অনুযায়ী মামলা রুজু করা হয় । উক্ত মোকদ্দমার তদন্ত চলছে। ইহা সত্য নহে যে উপরোক্ত ঘটনাটি আসাম রাইফেলস বাহিনীর সাজানো গল্প । ইহাও সত্য নহে যে, তথাকথিত বৃহস্পতিবার সকালের দিকে আসাম রাইফেলসের ৬ষ্ঠ বাহিনী টাকারজলাস্থিত ক্যাম্পে উক্ত রঞ্জিত দেববর্মা আত্মসমর্পণ করেছিল এবং আত্মসমর্পণের সময় ৫ রাউন্ড তাজা কার্তুজসহ কারখানায় তৈরী একটি পয়েন্ট ৩৮ রিভলবার দিয়েছিল । উক্ত অস্ত্রটি এ. আর. কর্তৃপক্ষ ঘটনাস্থলে রঞ্জিত দেববর্মার মৃতদেহ থেকে উদ্ধার করেছে । উক্ত রঞ্জিত দেববর্মা আত্মসমর্পণ করে নি বা তাকে হত্যা করা হয়নি । আসাম রাইফেলসের জওয়ানদের সাথে সংঘর্ষেই তার মৃত্যু হয়েছে ।

**শ্রীরাজেশ্বর দেববর্মা ঃ-** পয়েন্ট অফ ক্ল্যারিফিকেশান স্যার, গত ৪ঠা নভেম্বর, রাজ্য সরকারের আহ্বানে সাড়া দিয়ে রঞ্জিত দেববর্মা ওরফে কাটাকুটি তার স্ত্রীকে নিয়ে এবং একটি রিভলভারসহ আসাম রাইফেলসের কাছে আত্মসমর্পণ করেছিল । কিন্তু পরবর্তী সময়ে তার স্ত্রীকে বাড়ীতে ফিরিয়ে দেওয়া হয় । তার স্ত্রী বিকালের দিকে সেই ক্যাম্পে তার স্বামীর সাথে দেখা করতে যান । কিন্তু সেই ক্যাম্পের কর্তৃপক্ষ দেখা করার অনুমতি দেন নি । অথচ তার স্ত্রী ক্যাম্পের কাছে স্বামীর সঙ্গে দেখা করার জন্য সারা রাত্রি বসেছিলেন ।

**মিঃ স্পীকার ঃ-** আপনার ক্ল্যারিফিকেশানটা ক্লিয়ার করে বলুন ।

**শ্রীরাজেশ্বর দেববর্মা ঃ-** আসল কথাটা হচ্ছে এই ঘটনাটা সম্পূর্ণ বানানো এবং এই ব্যাপারে অমি বিস্তারিত বলছি ।

**মিঃ স্পীকার ঃ-** বিস্তারিত বলার স্কোপ নেই, আপনি শুধু পয়েন্টটা বলুন ।

**শ্রীরাজেশ্বর দেববর্মা ঃ-** গভর্ণমেন্টের আহ্বানে সাড়া দেওয়ার পরে কেন এভাবে পুলিশ বাহিনী, আরক্ষা বাহিনীরা আত্মসমর্পণকারী উগ্রপন্থীকে হত্যা করল, এটা গভর্ণমেন্টের কোন ইনস্ট্রাকশান আছে ? হোয়াট ইজ দি গভর্ণমেন্ট স্ট্যান্ড ? গভর্ণমেন্ট কি ইনস্ট্রাকশান করেছে পুলিশকে বা আরক্ষা দপ্তরকে যে সারেনডার করা অ্যাক্সট্রিমিস্টকে গুলি করে হত্যা করার জন্য ? এটা এলাকায় সংঘাতিকভাবে উত্তেজনার সৃষ্টি করেছে । কাজেই উচ্চপর্যায়ে তদন্ত করে দোষী জওয়ানদের পানিশমেন্ট দেওয়া দরকার ।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য, আপনি ক্ল্যারিফিকেশানটা বলুন । আপনি কি চান সেটা বলুন ।

**শ্রীরাজেশ্বর দেবর্মা ঃ-** এভাবে হলেত স্যার, রাজ্যে শান্তি ফিরে আসবে না । শান্তির জন্য এই হাউসে সবাই আহ্বান জানাচ্ছে অ্যাক্সট্রিমিস্টদের স্বাভাবিক জীবনে ফিরে আসার জন্য । গভর্ণমেন্ট এই ব্যাপারে কি করবে গভর্ণমেন্ট এটা বন্ধ করবে কিনা, সুষ্ঠু বিচার করবে কিনা মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাই ।

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ-** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য যে ঘটনা বলবার চেষ্টা করেছিলেন, সেটা স্যন্দন পত্রিকায় সবটাই বেরিয়েছে । কালকে যখন এই কলিং এটেনশানের রিপ্লাই রেডি হয়, তখন আমি ছিলাম না ত্রিপুরায় । তবে সবটা সংবাদ আমি পড়েছি, যা যা বলেছেন সবটা পত্রিকায় দেওয়া আছে । তার সোর্স বলেনি, স্থানীয় কোন একটা সোর্স তারা এভাবে উল্লেখ করেছে । এখানে যে বিবৃতি এসেছে, সেটা দপ্তর থেকে সমস্ত তদন্ত করে এখানে বিবৃতি এসেছে । তারপরও আমি ব্যক্তিগতভাবে পুলিশের উর্ধ্বতন কর্তৃপক্ষের সঙ্গে রাত্রেই কথা বলার চেষ্টা করি এবং আসাম রাইফেলের যারা উর্ধ্বতন কর্তৃপক্ষ আছেন তাদের সঙ্গেও কথা বলে আসল সত্যটা কি জানার চেষ্টা করি । তাতেও তাদের বক্তব্য এটাই আছে, এটা মোটেই সাজানো না । এনকাউন্টারেই মারা গেছে, এই হচ্ছে তাদের বক্তব্য । এখন আমার কাছে যে তথ্য এসেছে আমি তার ভিত্তিতে এখানে দিচ্ছি । সন্দেহ আপনাদের থাকতেই পারে । এটা পরিস্কারভাবে বলতে চাই, যদি আত্মসমর্পণকারীদের হত্যা করাই আমাদের সিদ্ধান্ত হবে, তাহলে আত্মসমর্পণ-ত আর নতুন না, গত ৫ বৎসর যাবত অনেকে আত্মসমর্পণ করেছেন । এইরকম ঘটনা-ত ঘটেনি । কাজেই এটা আমদের নীতি না, এটা আমাদের দৃষ্টিভঙ্গি না । আর সবাই যে সন্ত্রাসবাদীদের স্বাভাবিক জীবনে আসার জন্য বলছে এটাও ঘটনা না, কেউ কেউ বলছেন । যাহোক আমি সেই বিতর্কে যেতে চাই না । প্রশ্ন যেটা দাঁড়াচ্ছে যেহেতু সন্দেহ প্রকাশ করেছেন এটা আরও ভালভাবে তদন্ত করে বিষয়টাকে জানার চেষ্টা নিশ্চয়ই করব, এটা আমি বলতে পারি ।

**শ্রীবিজয় কুমার রাংখল ঃ-** মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য বললেন এবং মাননীয় মুখ্যমন্ত্রীও যেগুলি উনার কাছে তথ্য আছে, সেগুলি মোটামুটি মিল আছে । এখন এনকাউন্টারে যে মারা গেছে, তাকে নিশ্চয়ই আসাম রাইফেলস্রা নিয়ে গেছে, নিয়ে যাওয়ার পর এনকাউন্টারে এই ইনসিডেন্ট হল । এনকাউন্টারে আর কেউ-ত মরে নাই। কেবল সে মারা গেছে, সেখানে আসাম রাইফেলের বা আমাদের জওয়ান কেউ ইনজুরী নাই । কাজেই এখানে সবারই সন্দেহ আছে যে এখানে প্ল্যান আছে, যার জন্য লোকটা অস্ত্রসহ সারান্ডার করেছিল বাঁচার জন্য, শান্তির পথে আসার জন্য ঝুঁকি নিয়েছিল, কিন্তু সেটা বৃথা হয়ে গেল । কাজেই এটার রিয়েকশানটা খুব খারাপ দিকে যাবে । আমাদের অনুরোধ যাতে এই ব্যাপারটা সুষ্ঠুভাবে পুনরায় এনকোয়ারী করা হোক এবং দোষী যারা তাদেরকে সাজা দেওয়া হবে কিনা জানতে চাই ।

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ** মাননীয় সদস্য আমি বলেছি যে, এই স্টেটমেন্টের উপর আমি না জিজ্ঞাসা

করলে পারতাম । আমি নিজেও-ত খবর নেওয়ার চেষ্টা করেছি । একটা জিনিস বলা ভাল, যেটা আপনি বলার চেষ্টা করেছেন এনকাউন্টার হয়েছে, এনকাউন্টার হলেই যে পুলিশের পক্ষের লোক আহত হবেন এমন কোন কথা নয়, নাও হতে পারেন । তারা যদি অ্যাডভানটেজিয়াস পজিশানে থাকেন, স্ট্রেটেজিক্যালি তারা নাও হতে পারেন । আবার অনেক এনকাউন্টারে দেখা যায় সন্ত্রাসবাদীরা পালিয়ে যাচ্ছে, পুলিশ ৫-৬ জন মারা যাচ্ছেন । তখন তারা অ্যাডভানটেজিয়াস পজিশানে থাকে । এইরকম ঘটনা ঘটছে । এনকাউন্টার হচ্ছে, পালিয়ে যাচ্ছে, কনটাক্ট হচ্ছে পালিয়ে যাচ্ছে । তারপর এনকোয়ারী করতে গিয়ে কোথাও ডেড বডি পাচ্ছেন, কোথাও তাদের ফেলে যাওয়া কিছু যন্ত্রপাতি পাচ্ছেন, এইরকম ঘটনা ঘটছে । তদন্তের কথা যেটা বলছেন, সেটা আমি নিজেই বলেছি, যেহেতু এটা নিয়ে একটা সন্দেহ তৈরী হয়েছে, সেটা আরও উচ্চ পর্যায়ে কিভাবে তদন্ত করা যায়, আমি কথাবার্তা বলে নিশ্চয়ই দেখব । কারণ এই বিষয়কে আমরা উৎসাহিত করি না।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ-** স্যার, এনকাউন্টার কখন হয় ? যদি তাকে পুলিশে গিয়ে ধরত, তাহলে পালাবার চেষ্টা করত । সেখানে যে নিজে এসে ধরা দিয়েছে, আত্মসমর্পণ করার কথা বলেছে, তার স্ত্রীও সঙ্গে ছিল । কাজেই এনকাউন্টারের কোন সুযোগই নাই এখানে । তাকে যে ঠান্ডা মাথায় খুন করা হয়েছে এটাই হচ্ছে বাস্তব ঘটনা এবং তার পারিপার্শ্বিক যারা ছিল তার মধ্যে তার স্ত্রী এবং অন্যান্যদের সাক্ষাতে বুঝা গেছে এটা এনকাউন্টার হয়নি । পুলিশ ইচ্ছে করেই মেরেছে এবং কি কারণে মারল এটা হচ্ছে দেখার বিষয় । আমিতো যতটুকু জানি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় বার বারই আহ্বান করছেন যে, তোমরা এসে সারেন্ডার কর জীবনের মূল স্রোতে ফিরে আস । কাজেই এই ডাকে যদি কেউ সারা দেয় তাহলে তাঁকে-তো ওয়েলকাম করার কথা এবং তার স্ত্রীও তার সঙ্গে ছিল । কাজেই তাকে এভাবে মেরে তারপরে সংঘর্ষের এই ঘটনা তৈরী করা মানে বানিয়ে বলা এটাকে গভর্ণমেন্টের ছেড়ে দেওয়া উচিৎ না । আমাদের কাছে এবং জনগণের কাছে যদি ফেইথ রাখতে হয় তাহলে পরে গভর্ণমেন্টের এটা ছেড়ে দেওয়া উচিৎ না । যদি ছেড়ে দেওয়া হয়, যদি কাভারেইজ দেওয়ার চেষ্টা করা হয়, যদি তাকে প্রটেক্ট দেওয়ার চেষ্টা করা হয় তাহলে বলব যে, মুখ্যমন্ত্রী মহোদয়ের এই যে আহ্বান এটা ডেনজারাস, এটা মনের কথা নয়, এটার পেছনে অন্য উদ্দেশ্য আছে, চক্রান্ত আছে বুঝতে হবে । কাজেই মাননীয় মুখ্যমন্ত্রীর আশ্বাস দেওয়া উচিৎ যে, এই ধরণের ঘটনা যদি ঘটে থাকে গভর্ণমেন্ট তা সহ্য করবে না এবং মেনে নেবে না এবং দোষী হিসাবে চিহ্নিত করা হবে, শাস্তি দেওয়া হবে । এছাড়া যে মারা গেছে তার পরিবারে আর্থিক সাহায্য দিয়ে কারণ তাদের বাঁচার প্রশ্নে এখানে মুখ্যমন্ত্রী মহোদয়ের দায়িত্ব রয়েগেছে । তাই আমি আজকের এই হাউসে এই ব্যাপারে উনি কি করবেন সেটা শুনতে চাই ।

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ-** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য যেটা বলেছেন এই সম্পর্কে আমি আগেই বলেছি । প্রথমত আমাদের আহ্বান যদি আন্তরিকই না হবে তাহলে ইতিমধ্যে সারেন্ডার যারা করল তাদের তিনটা গ্রুপকে আমরা পুনর্বাসিত করলাম কি করে । আরও দুইটা গ্রুপের এখন ট্রেনিং চলছে । কাজেই এগুলিতো তথ্যে কথা বলে । কাজেই প্রশ্নটা তা না মাননীয় সদস্য যিনি ঐ এলাকার নির্বাচিত জনপ্রতিনিধি স্টেটমেন্টে আমি বলেছি এটা পুলিশের সঙ্গে এনকাউন্টারও না, পুলিশের সঙ্গে এনকাউন্টারে হতে পারে এরকম ঘটনা । কিন্তু এটা হয়েছিল আসাম রাইফেলসের সঙ্গে, তার জন্য আমি আসাম রাইফেলসকে দায়ী করছি না, আসাম রাইফেলস গত কয়েক মাস ধরে ভাল কাজ করছেন যে এই সম্পর্কে কোন সন্দেহ নেই । প্রশ্ন হচ্ছে, এটা নিয়ে একটা সন্দেহ তৈরী হয়েছে, এই সন্দেহের পরিপ্রেক্ষিতে যে তদন্তের কথা বলা হচ্ছে

সেটাতো আমি নিজেই বলেছি যে, এটা আরও উচ্চপর্যায়ে ভাল করে তদন্ত হোক, প্রকৃত সত্যের কিনারে আমাদের যাওয়ার চেষ্টা করতে হবে। যদি দেখা যায় এটা এনকাউন্টার না আপনাদের কথা মত তাকে সেটা অন্যভাবে ঠান্ডা মাথায় করা হয়েছে তাহলে নিশ্চয়ই তাকে সাহায্য করতে হবে আমাদের। আর যদি এনকাউন্টার হয় তাহলেতো প্রশ্নই আসে না। কাজেই তদন্তের যে প্রশ্নটা এটা করতে হবে, এই সম্পর্কে কোন আপত্তি নেই আমাদের।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** ঃ- এই যে উচ্চ পর্যয়ের তদন্ত এটার মানে কি ? মানে কোন পর্যায়ে এটা করা হবে।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- আমরাতো পুলিশ দিয়েই করব, আমাদের পুলিশ দিয়ে আমাদের করতে হবে। পুলিশের উচ্চপর্যায়ের কোন একজন অফিসার দিয়ে আমরা করব।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** ঃ- আমার মনে হয়, বিচার বিভাগীয় তদন্ত করলেই এটা সবচেয়ে ভাল হবে। কারণ পুলিশ দিয়ে কখনও সত্য ঘটনা বের হবে না। মানে পুলিশ সবসময় আপনি যা বলবেন সেই রকমই বলবে।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- এটা ভুল ধারণা, আমি প্রটেষ্ট করছি, কন্টেস্ট করছি আমি যা বলি পুলিশ তা বলে না। এটা আপনারা যখন সরকার চালিয়েছেন সেই সময় হয়ত এই পদ্ধতিতে পুলিশকে ব্যবহার করেছেন। আমরা পুলিশকে এভাবে ব্যবহার করি না। আমাদের সময় পুলিশ স্বাধীনভাবে তার কাজ করে।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** ঃ- আমাদের সময় এরকম ঘটনা ঘটেনি।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- এরকম ঘটনা ঘটেনি। কিন্তু নিরীহ মানুষকে খুন করেছেন ঐ পতাকা তোলার সময় বীরচন্দ্র মনুতে। আর এই বিধানসভায় বিধায়ক আক্রান্ত হয়েছেন।

**শ্রীগোপাল চন্দ্র রায়** ঃ- মিঃ স্পীকার স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় বলেছেন যে, তদন্ত করবেন, এনকাউন্টারে মারা গেছে। তো উনি একটা পিস্তল নিয়ে সারেন্ডার করছেন, তো পিস্তল দিয়ে কোন দিন এনকাউন্টার করা যায় কিনা আমি আজ পর্যন্ত দেখেনি, অনেক এনকাউন্টারের কথা হয়েছে। আমাদের বক্তব্য হল, স্ত্রীকে নিয়ে আসাম রাইফেলসের বিরুদ্ধে হোম গার্ডের বিরুদ্ধে না, ওনারা যে হোমগার্ড দিয়েছেন বিভিন্ন ক্যাম্পগুলিতে ঐ তাদের বিরুদ্ধেও না, আসাম রাইফেলসের বিরুদ্ধে অত্যাধুনিক অস্ত্র ছাড়া কেউ এনকাউন্টার করতে পারে না। আর তাছাড়া স্ত্রীকে নিয়ে কেউ যায় না এনকাউন্টার করতে। তাই আমি আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করব যে, উনি যেহেতু আহ্বান জানিয়েছেন এবং উনিও বলেছেন তদন্ত করবেন। তাহলে তদন্তটা কেন নিরপেক্ষ হবে না ? স্যার, আমার বক্তব্য এবং আবেদন হল, ওনাদের আমলে হাজার হাজার সারেন্ডার হচ্ছে এবং ওনারা তার জন্য আহ্বানও করছেন। আর মুখ্যমন্ত্রীর মহোদয়ের কাছে আমি জানতে চাই, আসাম রাইফেলসের বিরুদ্ধে একটা ছোট পিস্তল দিয়ে এনকাউন্টার করা যায় কিনা ?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ যায়, ছোট পিস্তল শুধু না, একটি গ্রেনেড নিয়েও এনকাউন্টার করা যায়। পত্রিকায় এগুলি সংবাদও হয়। পত্রিকা পড়লেই সেটা বুঝতে পারতেন। ঘরে তৈরী করা বন্দুক নিয়েও এনকাউন্টার করে। কাজেই সবাই উন্নতমানের অস্ত্র নিয়ে এনকাউন্টার করবেন এটা কিন্তু ঘটনা নয়। কাজেই যারা এনকাউন্টার করে তারা তাদের সুবিধামত কি অস্ত্র নিয়ে এনকাউন্টার করবেন এটা তারা জানে। আমরা বিধানসভার সদস্যরা এটা কি করে ঠিক করব ? আপনার যদি কোন অভিজ্ঞতা থাকে বলতে পারেন। তবে আমার এই অভিজ্ঞতা নেই। দ্বিতীয় প্রশ্ন যেটা তদন্তের কথা অমি বলেছি। নিরপেক্ষ তদন্তের কথা বলছেন।

আমাদের পুলিশের উপর বিশ্বাস আছে । আস্থা আছে । তাঁরা জীবন বাজী রেখে সন্ত্রাসবাদীদের বিরুদ্ধে মোকাবেলা করছেন । জীবন দিচ্ছেন তাঁরা । আমরা দেখি, তদন্তের রিপোর্ট যেটা বেরুবে এতে যদি কেউ সন্তুষ্ট না হয় পরবর্তী পর্যায়ে আমরা সেটা দেখব । এতে আপত্তির কি আছে ? আমরাতো না করি না যে আমরা তদন্তে আমরা যাব না । আস্থা রাখুননা, দেখুননা কি হয় ।

**শ্রীগোপাল চন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মুখ্যমন্ত্রী আজকে যত উত্তর দিচ্ছেন এর মধ্যে কিছু কিছু অপ্রাসঙ্গিক বলে ফেলছেন । আমরা আপনার মাধ্যমে প্রশ্ন করি মন্ত্রীদের কাছে এবং উনারাও আপনার মাধ্যমে উত্তর দেন । উনি বলছেন আমার কোন অভিজ্ঞতা নেই, মাননীয় সদস্যের কোন অভিজ্ঞতা আছে কিনা ? এটা অত্যন্ত আপত্তিকর । আসাম রাইফেলসের মত যে জওয়ানরা অত্যাধুনিক অস্ত্রে সজ্জিত তাদের বিরুদ্ধে একটি দেশী পিস্তল নিয়ে এনকাউন্টার করেছে — পিস্তল জমা দিয়ে দিয়েছে । এটা কি কোন মানুষ বিশ্বাস করবে ? এই প্রশ্নটাই রেখেছিলাম উনার কাছে । উনি উল্টো আমাকে বলছেন । আমরা নিরপেক্ষ তদন্তের স্বার্থে জুডিশিয়ারী তদন্ত বা একজন অবসরপ্রাপ্ত জাজ্‌কে দিয়ে তদন্ত করাতে উনার বাধা কোথায় ? উনি এতে কেন ভয় পাচ্ছেন ? আমাদের অভিযোগ হচ্ছে হত্যা করা হয়েছে । উনি বলছেন তাই যদি হয় তাহলে ব্যবস্থা নেবেন । আমাদের বোকা বানিয়ে কিছু হবে না । তাহলে কেন জুডিশিয়ারী বা অবসরপ্রাপ্ত জাজ্‌কে দিয়ে তদন্ত করানো হবে না এটা আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছ থেকে জানতে চাই ।

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ-** মাননীয় অধ্যক্ষ মহোদয়, উনার পরের পার্টটা যেটা সেটার জবাব আমি দিয়েছি । আমাদের স্ট্যান্ডে উনি সন্তুষ্ট নাও হতে পারেন । তাতে আমরা কি করতে পারি ? আর প্রথম পার্টে যা বলেছেন, শুধু আসাম রাইফেলস্ না, আর্মির সঙ্গেও এই স্মল আর্মস নিয়ে এনকাউন্টার করা যায় । প্রশ্নটা এই নয় যে লোকটি একাই ছিলেন ঐ এনকাউন্টারে । সেখানে ১০-১২ জনও থাকতে পারেন । ৭-৮ জনও থাকতে পারেন । ২০-২৫ জনও থাকতে পারেন । কাজেই সবাই এক ধরণের অস্ত্র নিয়ে এনকাউন্টার করবেন — এমনটাতো নাও হতে পারে । কেউ বড় আর্মস এবং কেউ ছোট আর্মস ব্যবহার করেন । কাজেই এটা আমার অভিজ্ঞতা থেকে আমি বলছি । সেখানে আপনি বলছেন, কি করে পিস্তল দিয়ে এনকাউন্টার হয় ? তাহলে বুঝতে হবে এই ক্ষেত্রে আপনার কোন অভিজ্ঞতা আছে । আমার অভিজ্ঞতা এতটা নেই । যখন সেখানে ঘটনা ঘটছে, রিপোর্ট যখন রিভিউ করছি তখন এগুলি আসছে । কাজেই এই জায়গায়তো মাননীয় সদস্যের এত ক্ষুব্ধ হওয়ার কারণ থাকতে পারে না । হ্যাঁ, এতে আপনি সন্তুষ্ট নাও হতে পারেন । আমি এই স্টেটম্যান্ট পাওয়ার পরও রাত্রি ১১টার সময় এই নিয়ে কথা বলেছি । উনারা আসাম রাইফেলসের সঙ্গে কথা বলে আমাদের রিপোর্ট করেছেন । সেই প্রেক্ষিতে বলছি, আমরা উচ্চ পর্যায়ের তদন্ত একটা করি । এই নিয়ে এক্ষুণি আমরা বিচার বিভাগীয় তদন্তে যাওয়ার পক্ষে না ।

**শ্রীসুদীপ রায় বর্মণ ঃ-** স্যার, আত্মসমর্পণের প্রক্রিয়াটা যাতে বিঘ্ন না হয় সেজন্য কিছু বলছি । যেহেতু ঘটনাটা নিয়ে সন্দেহের বাতাবরণ সৃষ্টি হয়েছে সেজন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাই, আসাম রাইফেলসের কাছে যে খবরটা এসেছে আসাম রাইফেলসের নিজস্ব ইন্টিলিজেন্সের খবর নাকি স্টেইট ইন্টিলিজেন্সের খবরের উপর ভিত্তি করে হয়েছে । দুই নম্বর হচ্ছে, এই স্টেইটমেন্টটা পড়ার আগে উনি কি জানতে চেয়েছিলেন, এই যে ঘটনাটা ঠান্ডা মাথায় খুন হলে খুব কাছ থেকে ওকে গুলি করা হবে । এনকাউন্টার হলে কিছুটা দূরে থেকে গুলি করা হবে । এই ব্যাপারে পোস্টমর্টেম রিপোর্ট কি বলছে ? স্টেইটমেন্ট করার আগে এই বিষয়টি সম্পর্কে খোঁজ নিয়েছিলেন কিনা মাননীয় স্বরাষ্ট্র তথা মুখ্যমন্ত্রী জানাবেন কি ?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- না, মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই বিষয়গুলি আমি কন্সিডেরাশনে নেইনি। আমি আগেই বলেছি যে বারবার জানার চেষ্টা করেছি যে সত্য ঘটনাটা কি ? কেননা, ঘটনা ঘটেছে আসাম রাইফেলসের সঙ্গে। এবং যে বিষয়গুলি মাননীয় সদস্য বলেছেন, সেটা নিশ্চয়ই তদন্তের মধ্যে আসবে। তারা দেখবেন এগুলি। আসাম রাইফেলস্ ইন্টিলিজেন্স নিয়ে কোন সময় কিছু প্রকাশ করে না। এটা তাদের জিজ্ঞেস করা যায় না। সব ফোর্সেরই ইন্টিলিজেন্স আছে। আমাদের স্টেইট পুলিশের যেমন আছে — তেমনি অন্যদেরও আছে। না থাকলে তারা কাজ কি করে করবে ? এই যে অ্যাকশানেবল ইন্টিলিজেন্স বলছেন, তাতে আমি একটা রেফারেন্স বলছি, এই লাস্ট এন. ই. সি. মিটিং হল তাতে চেয়ারম্যান হয়েছেন একজন আর্মি অফিসার। ঐ মিটিং-এ প্রথম আমরা নিরাপত্তা নিয়ে আলোচনা করলাম। তখন কেউ কেউ অ্যাকশানেবল ইন্টিলিজেন্স সম্পর্কে বলার চেষ্টা করেছিলেন। তখন তিনি এটা পরিস্কার করে দিয়েছিলেন, যারা ময়দানে আছে তাদের যে ইন্টিলিজেন্স তাদের কাছ থেকে খবর পাওয়া মাত্র অ্যাকশানে নামলে রেজাল্ট আসবে। আর, চাম্পাহাওর থেকে খবর খোয়াই আসবে এরপর প্রস্তুতি নেবে। নিয়ে ওখানে যাবে — কোন্ উগ্রপন্থী এক জায়গায় সবসময় থাকে না। যারা এসমস্ত ঘটনা ঘটায় তারা খুব দ্রুত মুভ করে। প্রবলেম হচ্ছে সব জায়গায় আমাদের ফোর্স নেই। কিন্তু এরপরও আমরা লক্ষ্য করছি, কিছু কিছু ক্ষেত্রে আরক্ষা কর্মীরা সফলতা পাচ্ছে। যদিও এটা প্রত্যাশার তুলনায় কম। তবুও এরা চেষ্টা করছে আন্তরিকভাবেই উগ্রপন্থীদের মোকাবেলা করতে।

**শ্রীঅনিমেষ দেববর্মা** (প্রমোদনগর) ঃ- মিঃ স্পীকার স্যার, চারিদিকে এমনকি পত্র-পত্রিকায় আমরা দেখছি বিভিন্ন জায়গাতে বৈরী-পুলিশের গুলি বিনিময় হয়। এরপর এনকাউন্টারে উগ্রপন্থী মারা যায়। অনেক ক্ষেত্রে আমরা শাসক দলকে রাজনৈতিকভাবে প্রশ্ন করি যে ঐখানে যে বৈরীটি মারা গিয়েছে বলে বলছেন সে কিন্তু বৈরী নয়, সে সাধারণ মানুষ। আমাদের প্রশ্নের উত্তরে পুলিশের তৈরী করা উত্তরে মুখ্যমন্ত্রী জানিয়ে দেন লোকটি ছিল বৈরী। এবারও এটাই হয়েছে। রাজ্যে একদিকে যেমন উগ্রপন্থী যুবক আছে অন্যদিকে শান্তিপ্রিয় যুবকও আছে। সরকার উগ্রপন্থীদের বিরুদ্ধে ব্যবস্থা যাতে নেয় আমরাও এটা চাই। কিন্তু যাঁরা শান্তিপ্রিয় যুবক তাদেরকে স্পেসিফিকেলি আইডেনটিফিকেশান কোড দেওয়ার ব্যবস্থা সরকার করবে কিনা ? পুলিশ যখন অপারেশনে যাবে তখন যেন পুলিশ জানতে পারে যে যুবকটি উগ্রপন্থী নয়। এই ব্যাপারে মুখ্যমন্ত্রীর বক্তব্য জানতে চাইছি।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটা অসম্ভব। এটা কি করে করা সম্ভব। হাজার হাজার যুবক যে উগ্রপন্থী না এটা সবাই জানেন। তা হলেতো রাজ্যের মধ্যে আমরা ভোটই করতে পারতাম না। ১৯৯৮-এ তারা নির্বাচন বয়কটের ডাক দিয়েছিল। মানুষ্ শুনেন নি সেটা। ৮০ শতাংশের বেশী মানুষ ভোট দিয়েছেন। এবার একটা অংশ সরাসরি ইলেকশানে প্বার্টিসিপেট করেছে এবং একটি ছোট অংশ বিরোধীতা করেছে। হাজার হাজার যুবক যদি উগ্রপন্থী হয়ে যেত, সবার হাতে হাতে যদি অস্ত্র থাকত তা হলেতো বিধানসভাই চলতে পারত না। এই জায়গায় দাঁড়িয়ে যদি হাজার হাজার লোক উগ্রপন্থী হয়ে যেত সবার হাতে হাতে যদি অস্ত্র থাকত তাহলেতো বিধানসভাই চলতে পারত না। আর যেটা বলেছেন মাননীয় সদস্য এইভাবে সবাই উগ্রপন্থী না এই না সেই না এইভাবে আইডেনটিটি দেওয়া যায় কিনা এটা সম্ভব কিনা ? আমাদের রাজ্যের অধিকাংশ মানুষ শান্তিপ্রিয়। খুব ছোট্ট একটা অংশ এই সমস্ত ঘটনার সঙ্গে যুক্ত আর একটা অংশ কাভারডলি তাদের সাহায্য করছে তাদের পলিটিক্যাল ইনটারেস্টে। এই জায়গাটা বন্ধ করতে পারলে

পরে এখান থেকে বেরিয়ে আসবে ।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ-** পয়েন্ট অব ক্ল্যারিফিকেশান স্যার, এই জায়গাতে আপনি ঘুরে আসবেন কিনা ?

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ-** দরকার নেই. প্রতিদিন ঘটনা ঘটবে সব জায়গায় মুখ্যমন্ত্রী গেলে পরে অফিস চালাবে কে ?

**শ্রীঅনিমেষ দেববর্মা ঃ-** স্যার, আমি কেন হাজার হাজার উগ্রপন্থী ত্রিপুরাতে আছে এই কথা বলেছি কারণ, যদি হাজার হাজার উগ্রপন্থী না থাকে তাহলে কেন হাজার হাজার মানুষকে গ্রেপ্তার করা হয়েছে ?

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ-** এটা ঠিক না । কারণ আমাদের এখানে যাদের নাসায় গ্রেপ্তার করা হয়েছে হাজার খানেক হবে না, অনেক অনেক কম । এটা একটা অনুমান থেকে কথা বলছেন । অনুমান থেকে কথা না বলে ইউ মাস্ট বি গাইডেড মাই ফ্রেন্ডস ।

**LAYING OF REPORTS AND ACCOUNTS ON THE TABLE OF THE HOUSE**

**Mr. Speaker :-** Now the Question Before the House, laying of a copy each of The 15th, 16th and 17th Anual Report end Accounts of the Tripura Rehabilitation Plantation Corporation Ltd. for the Years 1997-1999-2000.

I would request the Hon'able Minister-in-charge of the Tribal Welfare (TRP & PGP) Department to lay the copies of the said annual Reports Accounts on the Table of the House.

**Shri Monindra Reang** (Minister) :- Mr. Speaker Sir, I beg to lay a copy each of the 15th, 16th and 17th Annual Reports and Accounts of the Tripura Rehavilitation Plantation Corporation Ltd. for years 1997-1998, 1998-1999, 1999-2000 as regard under the section of 619 A (Companies Act. and 1956) on the Table of the House.

**Mr. Speaker :** Another laying of a copy of

i. The Annual Report and Accounts of the Tripura Industrial Development Corporation Ltd. for the year 1996-1997, and

ii. The annual Report and Accounts of the Tripura Jute Mills Ltd. for the year ended 31st March, 1992 on the Table of the House.

I would request the Hon'ble Minister-in-charge of the Industries & Commerce Department to lay the copies of the above mentioned Annual Reports & Accounts on the Table of the House.

**Sri Pabitra Kar** (Minister) :- Mr. Speaker Sir, I beg to lay of a copy

of --

i. The Annual Report and Accounts of the Tripura Industrial Development Corporation Ltd. for the year 1996-1997 and

ii. The Annual Report and Accounts of the Tripura Jute Mills Ltd. for the year ended 31st March, 1992 on the Table of the House.

Mr. Speaker :- on'ble Members are requested kindly to collect the copies of the Anual Reports & Accounts from the Notice Office of the Tripura Legislative Assembly.

## ANNOUNCEMENT MADE BY THE CHAIR

**মিঃ স্পীকার ঃ** এখন সভার পরবর্তী কার্যসূচী হলো "শর্ট ডিসকাশান অন্ দ্যা মেটারস্ অব্ আর্জেন্ট পাবলিক ইমপর্টেন্স" । আমি মাননীয় সদস্য মহোদয়দের কাছ থেকে চারটি শর্ট ডিসকাশান অন্ দি মেটারস্ অব্ আর্জেন্ট পাবলিক ইমপর্টেন্স-এর নোটিশ পেয়েছি । জনজীবনের গুরুত্ব বিবেচনা করে নোটিশগুলো অনুমোদন দিয়েছি। নোটিশগুলোর প্রথমটি এনেছেন মাননীয় সদস্য শ্রীরতনলাল নাথ মহোদয় । নোটিশটির বিষয়বস্তু হলো ঃ "রাজ্য সরকারের তরফ থেকে ত্রিপুরা বিধানসভায় লোকায়ত্ত বিল পেশ করা সংক্রান্ত" । এখন আমি সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি তিনি যেন উপরোক্ত বিষয়টির উপর কখন আলোচনা করতে পারবেন তা যেন জানান ।

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ-** মিঃ স্পীকার স্যার, আমি আগামীকাল এই বিষয়ে আলোচনা করতে পারব।

**মিঃ স্পীকার ঃ-** দ্বিতীয় নোটিশটি এনেছেন মাননীয় সদস্য শ্রী প্রকাশ চন্দ্র দাস মহোদয় ।

নোটিশটির বিষয়বস্তু হলো — "বর্তমান দ্রব্যমূল্য বৃদ্ধি জনিত কারণে তথা রাজ্য সরকারের কর্মচারীদের আর্থিক বঞ্চনা দূরীকরণে কেন্দ্রীয় হারে কর্মচারীদের বকেয়া ২১ শতাংশ মহার্ঘভাতা প্রদান করার জন্য ত্রিপুরা সরকারের তরফ থেকে শীঘ্রই যথার্থ ব্যবস্থা নেওয়া সম্পর্কে ।" আমি এখন সংশ্লিষ্ট দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি তিনি কখন এই নোটিশটির উপর বিবৃতি দিতে পারবেন তা যেন অনুগ্রহ করে জানান ।

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) ঃ-** মিঃ স্পীকার স্যার, আমি আগামীকাল এই নোটিশটির উপর একটি বিবৃতি দেব ।

**মিঃ স্পীকার ঃ-** তৃতীয় নোটিশটি এনেছেন মাননীয় সদস্য শ্রী শ্যামাচরণ ত্রিপুরা মহোদয় ।

নোটিশটির বিষয়বস্তু হলো — "রাজ্যের বিভিন্ন জেলে স্থানাভাব হেতু বিচারাধীন ও শাস্তিপ্রাপ্ত আসামীদের সমস্যা সম্পর্কে ।" আমি এখন সংশ্লিষ্ট দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি তিনি কখন এই নোটিশটির উপর বিবৃতি দিতে পারবেন তা যেন অনুগ্রহ করে জানান ।

**শ্রীসুধীর দাস (মন্ত্রী) ঃ-** মিঃ স্পীকার স্যার, আমি আগামীকাল এই নোটিশটির উপর বিবৃতি দিতে পারব ।

**মিঃ স্পীকার ঃ-** চতুর্থ নোটিশটি এনেছেন মাননীয় সদস্য শ্রীগোপাল চন্দ্র রায় মহোদয় ।

নোটিশটির বিষয়বস্তু হলো — "আগরতলা শহরের বিভিন্ন এলাকায় জল নিষ্কাশনের জন্য নিম্নমানের নর্দমা নির্মাণ এবং অত্যন্ত শ্লথ গতিতে শহরের সড়ক সংস্কারের কাজ করা সম্পর্কে ।" আমি এখন সংশ্লিষ্ট দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি তিনি কখন এই নোটিশটির উপর বিবৃতি দিতে পারবেন তা যেন অনুগ্রহ করে জানান ।

**শ্রীসুধীর চন্দ্র দাস** (মন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, এই শর্ট নোটিশটির উপর আমি আগামীকাল একটি বিবৃতি দেব ।

**মিঃ স্পীকার** ঃ- সভার পরবর্তী কার্য্যসূচী হলো — 'No-Day-Yet Named Motion.

মাননীয় সদস্য শ্রীসুদীপ রায় বর্মণ মহোদয়ের নিকট থেকে একটি মোশানের নোটিশ পেয়েছি এবং নোটিশটি অনুমোদন করেছি ।

নোটিশটির বিষয়বস্তু হলো ঃ "রাজ্যের বেকারদের কর্মসংস্থানের স্বার্থে রাজ্য সরকরের বিভিন্ন দপ্তর সহ অধিগৃহীত সংস্থার শূন্যপদ সমূহ পূরণ করার জন্য শীঘ্রই প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া সম্পর্কে ।"

এই নোটিশটির উপর মাননীয় মুখ্যমন্ত্রী আগামীকাল ২৩শে সেপ্টেম্বর, ২০০৩ইং আলোচনা করবেন ।

## GOVERNMENT BILL

**মিঃ স্পীকার** ঃ- সভার পরবর্তী কার্য্যসূচী হলো — "The Tripura (Courts) Order (Fourth Amendment) Bill, 2003 (Tripura Bill No. 2 of 2003.")

**Sri Manik Sarkar** (Chief Minister) :- Mr. Speaker Sir, I beg to move that "The Tripura (Courts) Order (Fourth Amendment) Bill, 2003 (Tripura Bill No. 2 of 2003)" be taken into consideration.

**মিঃ স্পীকার** ঃ- মাননীয় সদস্য মহোদয়দের অবগতির জন্য জানাচ্ছি যে মাননীয় বিরোধী দলনেতা শ্রীরতনলাল নাথ মহোদয় আলোচ্য বিলটির উপর একটি সংশোধনী প্রস্তাবের নোটিশ দিয়েছেন । সংশোধনী প্রস্তাবটির কপি মাননীয় সদস্য মহোদয়গণ পেয়েছেন । আমি সংশোধনী প্রস্তাবটি উত্থাপনের জন্য অনুমোদন দিয়েছি । এখন আমি মাননীয় সদস্য শ্রীরতনলাল নাথ মহোদয়কে অনুরোধ করছি উনার সংশোধনী প্রস্তাবটি সভায় উত্থাপন করে উনার বক্তব্য রাখার জন্য ।

**শ্রীরতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- মিঃ স্পীকার স্যার, I intend to move an Amendment on the "The Tripura (Courts) Order Fourth Amendment Bill, 2003 (Tripura Bill No. 2 of 2003) to be transacted in the House to day on the following clauses of the Bill :

1. "In Clause 2(2) in the third line after the word 'exceed", the words "five lakhs" before the word "rupees" be substituted."

2. "In Clause 3(a) in the third line after the word "exceed' the words "twenty lakhs" before the word "rupees", be substituted."

স্যার, আমার ছোট অ্যামেন্ডমেন্ট। যে বিলটি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় এখানে এনেছেন আমি এটিকে সমর্থন করি, এটা ঠিকই এনেছেন। এই ব্যাপারে তবে আমার একটা অ্যামেন্ডমেন্ট আছে। অ্যামেন্ডমেন্টটা কি ? অ্যামেন্ডমেন্টটার আগে এখানে যে স্টেইটমেন্ট, অব্‌জেকশনস্‌, রিজসন্‌ বিলটা আনার ব্যাপারে দিয়েছেন আমি অ্যামেন্ডমেন্টটার আগে আমার কথা বলছি।

এখানে সিভিল জাজ জুনিয়র ডিভিশান এদের আর্থিক এক্তিয়ারে বাড়িয়ে দেওয়ার জন্য এবং ডিস্ট্রিক্ট জাজের আর্থিক এক্তিয়ার বাড়িয়ে দেওয়ার জন্য বিলটা আনা হয়েছে। যথাসময়ে আনা হয়েছে। এখানে আইন দপ্তর বা মুখ্যমন্ত্রী স্টেইটমেন্ট রিজনস্‌সে একটা কথা বলেছেন — বাট দ্য কোর্ট অব সিভিল জাজ জুনিয়র ডিভিশনে একজিষ্ট ইন অল দ্যা সাব ডিভিশান হুয়াই কোর্ট অব সিভিল জাজ জুনিয়ার ডিভিশন একজিস্ট অনলি ইন দ্য ডিস্ট্রিক হেড কোয়াটারস এন্ড ওয়ান এট ধর্মনগর, এই কথাটা অসত্য। ত্রিপুরার প্রত্যেকটা মহকুমায় সিভিল জাজ নেই। যেমন আমবাসাতে নেই, গন্ডাছড়া মহকুমা সেখানে সিভিল জজ নেই, লংতরাইভ্যালী, বিশালগড়, কাঞ্চনপুর সেখানেও নেই। তাহলে এখানে যে একটা অসত্য সংবাদ পরিবেশন করলে ত্রিপুরার মানুষ বিভ্রান্ত হবে যে ত্রিপুরার প্রত্যেক মহকুমায় সিভিল জাজ রয়েছে আদালত রয়েছে। সুতরাং এই কথাটা অসত্য। এখানে বলাটা ঠিক হয়নি। এন্ড সিভিল জাজ সিনিয়র ডিভিশন একজিস্ট অনলী ডিস্ট্রিক্ট হেড কোয়ার্টার্র এন্ড ওয়ান এট ধর্মনগর। ধর্মনগর ঠিক আছে ডিস্ট্রিক্ট হেড কোয়ার্টার নেই। কারণ ধলাই জেলাও জেলা। ডিস্ট্রিক্ট হেড কোয়ার্টার আছে কিন্তু সেখানে ডিস্ট্রিক্ট জাজ নেই। সুতরাং এই কথাটা সঠিক বলা হয়নি। সুতরাং এটা যেন করিজেনডাম দেওয়া হয়। স্যার, এখানে আমি আমার এমেন্ডমেন্ট এর বিষয়টা বলছি — 'প্রথমেই ক্লাস-ওয়ান, ক্লাস-টু এন্ড থ্রি আগে সেখানে সাত হাজার টাকা ছিল। মহকুমাতে আগে যাদের মোনসেফ বলত এটাই এখন সিভিল জাজ জুনিয়র হয়ে গেছে। এখানে আর্থিক এক্তিয়ার মাত্র সাত হাজার টাকা। এখন সরকার থেকে একটা বিল এনে বলেছেন ৫০ হাজার টাকা। আমার বক্তব্য হলো এই পঞ্চাশ হাজার টাকাটা আরও অনেক বছর আগে করা যেত। যাক পরে হলেও করেছে। এখন আমি এই জায়গায় বলেছি এটাকে পাঁচ লক্ষ করার জন্য। এখন যদি কমলপুরের মানি শর্ট করে ১ লক্ষ টাকা উনি সেখানে করতে পারবে না। তাকে যেতে হবে কৈলাশহরে। কমলপুরের লোক কৈলাশহর, গন্ডাছড়ার লোক কৈলাশহর, আমবাসার লোক কৈলাশহর, সেখানে ৫০ হাজার টাকা কিছুই না। আজকে এখানে একটা রেফারেন্স মাননীয় সদস্য কাজল দাস এনেছেন ১ লক্ষ ২৫ হাজার টাকা। আমবাসার একজন লোক সেখানে যদি মানি সোড করতে হলে তাকে কৈলাশহর যেতে হবে। সুতরাং কয়েকদিন পরে পরে না বাড়ানোর চেয়ে ৫০ হাজার টাকার জায়গায় এখনি এটাকে ৫ লক্ষ টাকা করা হউক। তখন মানুষ ইচ্ছা করলে নিজের ঘরের শেয়ারে মানি সোড বা অন্য কিছু করতে পারবেন। দ্বিতীয়তঃ ডিস্ট্রিক্ট জাজ এর এখানে যেটা বলেছে এক লক্ষ টাকা সেখানে আমি বলছি ২০ লক্ষ টাকা। আর মাঝখানে একটা সিভিল জাজ জুনিয়র আছে ঐটা আনলিমিটেড। এটা যেহেতু আনলিমিটেড খুবই ভাল। কিন্তু সব জায়গায় নেই। কমলপুরে নেই, ডিস্ট্রিক্ট হেড কোয়ার্টারে শুধু আছে তাও ধলাই এ নেই। সিভিল জাজ জুনিয়র-এর এক্তিয়ার বাড়ানো উচিৎ। বিলোনীয়ার কোন যেমন, ধরেন রাজনগরে তাকে আসতে হবে উদয়পুরে সুতরাং, এমাউন্টটা বাড়িয়ে দেওয়া উচিৎ তাহলে এই সমস্যাটা থেকে যাবে। আর কনজিউমার প্রোটেকশন এ্যাক্ট ১৯৬৮ অনুযায়ী ডিস্ট্রিক্ট ফোরাম অর্থাৎ ডিস্ট্রিক্ট জাজ যিনি আছেন উনার সভাপতিত্বে যে একটা ফোরাম আছে এখন বর্তমান এই ২০০৩ সালের মার্চ থেকে তাদের এক্তিয়ার করে দেওয়া হয়েছে ২০ লক্ষ টাকা। আগে এটা ছিল ১ লক্ষ টাকা পরে এটা বাড়িয়ে করা হয়েছে ৫ লক্ষ টাকা আর এই মার্চ মাসে এটা করা হয়েছে ২০ লক্ষ টাকা। যেহেতু কেন্দ্রীয়

সরকার আমাদের রাজ্যের বিচারপতিদের সম্বন্ধে সারা ভারতবর্ষে একটা সুনাম রয়েছে । যেখানে সরকার আমাদের রাজ্যের বিচারপতিদের এবং ডিস্ট্রিক্ট ফোরামের আর্থিক এক্তিয়ার বাড়িয়ে দিয়েছে ২০ লক্ষ টাকা সুতরাং আমরা কেন তাদের উপরে আস্থা রাখতে পারবনা ? সেই ক্ষেত্রে আমরা মনে করি সেটাকে ২০ লক্ষ টাকা করা হউক । যেখানে কেন্দ্রীয় সরকারও আমাদের ডিস্ট্রিক্ট ফোরামের আর্থিক ক্ষমতা বাড়িয়ে দিয়েছে ২০ লক্ষ টাকা । সুতরাং আমার মনে হয় এখানে ২০ লক্ষ টাকা করা উচিৎ । এবং করাটাই সমোচীন হবে । নতুবা দেখা যাবে সেন্ট্রাল গভর্ণমেন্ট দিয়েছে ২০ লক্ষ টাকার ক্ষমতা, আর আমি তাকে দিচ্ছি মাত্র ১ লক্ষ টাকা । এবং এতে পাবলিকের হ্যারাসমেন্টও অনেক কমে যাবে । কারণ তারা ঘরের কাছেই মামলা মোকদ্দমা মানি সোড বলুন বা অন্যান্য সোড বলুন তারা সুবিধা পাবে । আমার মনে হয় এই ব্যাপারটা দেখা উচিৎ এবং সাথে সাথে স্টেটমেন্ট অবজেকশান রিজনস্-এ একটা কথা যেকোন ভাবেই চলে এসেছে যে, এখানে বিভিন্ন মহকুমায় রয়েছে, আমি অনুরোধ করব এটা মুখ্যমন্ত্রীর কাছে একটা এ্যাসুরেন্স বা প্রতিশ্রুতি চাইছি যত শ্রীঘ্র সম্ভব, আমরা মহকুমা করেছি প্রশাসনকে একদম জনগণের একদম দোড়গোরায় পৌছে দেওয়ার জন্য কিন্তু দেখা যাচ্ছে পাঁচটা সাবডিভিশান এবং ১টা জেলা হেড কোয়ার্টারে এখনও সেখানে কোন ধরণের আদালত নেই । কি ক্রিমিন্যাল কোর্ট কি সিভিল কোর্ট কিছু নেই । সুতরাং অবিলম্বে সেই সব মহকুমায় কোর্ট স্থাপন করে যাতে সেখানে বিচারপতিদের নিয়োগ করা যায় সেইজন্য আমি অনুরোধ করব যে স্টেটমেন্ট অবজেকশান বিজনস-এর যে কথা সেই কথাটা যেন বাস্তবে রূপ দেয় এবং অতিশীঘ্র যত তাড়াতাড়ি সম্ভব ওয়ার্ডটা আমি অনুরোধ করব একদিকে করিজেন্ডাম দিস ইন দি মিনটাইম অন্তত এই বছর না হলেও আগামী বছরের মাঝামাঝির মধ্যে এই ৫টা সাবডিভিশান এবং ধলাইতে ডিস্ট্রিক্ট জাজ এবং ৫টা সাবডিভিশানে যেন আদালত গঠন করা হয়, পরিকাঠামো নাই বললেই হবেনা । পরিকাঠামো না থাকলে মহকুমা হলো কেন? সুতরাং আমি অনুরোধ করব এই বিষয়গুলি চিন্তা করে এবং আমি যে এ্যামেন্ডমেন্ট এনেছি এতে সরকারের কোন অর্থনৈতিক ক্ষতি হবেনা, ফিনান্সিয়াল মেমোরেন্ডামেও এই কথা লেখা আছে, আমি অনুরোধ করব আগের থেকে বাড়িয়ে দিলে আমার মনে হয় এটা গরীব জনগণের অনেক দূরে আসতে হবেনা জনগণের দৌড়গোরায় এবং প্রশাসন ও আদালতও পৌছবে এই কথা বলে আমি মনে করব আমার এই এ্যামেন্ডমেন্টকে সমর্থন করার জন্য আমি অনুরোধ রেখে আমার বক্তব্য শেষ করছি, ধন্যবাদ ।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার খুব বিস্তৃত বলার অপেক্ষা রাখেনা বিরোধী দলনেতা বলেছেন যে, বিলটা সমর্থন করছেন । এতে প্রথম যে স্টেটমেন্ট অব অবজেকশান অব রিজনস বলেছি এটা নিয়ে একটা তথ্যগত প্রমাদ হয়েছে । এটা তিনি আমাদের দৃষ্টিতে এনেছেন । আসলে এটা বলতে চাওয়া হয়েছে জুডিশিয়ারী থেকে যে আমাদের জুডিশিয়াল সাবডিভিশান এই কথাটা লেখা হলে পরে ব্যাপারটা ঠিক হতো যে ১০টা জুডিশিয়াল সাবডিভিশান আমাদের আছে তাতে সব জায়গাতেই আছে । কিন্তু আমাদের এস. ডি. এম. যাদেরকে সেন্টার করে প্রশাসনিক যে আমাদের বিভাগ সেই বিভাগে নাই এটা তো ঘটনাই । এবং আমরা এইগুলির জন্য চেষ্টা করছি । এবং ইতিমধ্যে কিছু জায়গাতে জায়গার সমস্যা ছিল এখন জায়গার সমস্যা আর নেই । টাকার ব্যবস্থা হয়েছে এবং কিছু কিছু জায়গায় কাজ শুরু হয়েছে । এবং ডিস্ট্রিক্ট-এর কথা যেটা বলছেন এটা আমাদের যে ডিস্ট্রিক্ট হেড কোয়ার্টার হচ্ছে ধলাই তার মধ্যেই তার প্রভিশান রাখা হয়েছে সেখানেই সেটা আমরা কাভার করার চেষ্টা করব । ঠিক আছে এটাতে যদি কোন বিভ্রান্তির সুযোগ থাকে সেটা যাতে সেইভাবে সংশোধন করা যায় সেটা নিশ্চয় দেখা যাবে । এখানে যে দুটি বিষয় এ্যামেন্ডমেন্ট চাওয়া হয়েছে এখানে একটা জিনিস বুঝা দরকার ছিল এতদিন ৭ হাজার টাকা তার থেকে চট করে যদি একটা

বিরাট অংকের টাকায় চলে যায় এটার অবস্থা কি হবে । যেখানে ছিল আপনার ৫০ হাজার টাকা সেটা আমরা ১ লক্ষ টাকার কথা বলেছি । সেটা আপনি ২০ লক্ষ টাকার কথা বলেছেন । আমার মনে হয় প্রথমত এই ২০ লক্ষে যদি যাই তাহলে হাইকোর্টের উপর যে মামলাগুলো যাচ্ছে সেগুলো সব এখানে চলে আসবে । তবে ওভার বার্ডেন হয়ে যাবে । আর নিচের যে কোর্টটা তার ন্যাচারালি তার এমাউন্ট বাড়া মানে এখানে আমাদের একটা জায়গায় বলা হয়েছে যে নিচের কোর্টগুলিতে কাজ থাকছে না । কারণ বেশী টাকা মানি সুড হচ্ছে তার উপরে চলে আসছে । আর উপরের কোর্টগুলি চাপে পড়ে যাচ্ছে । নীচের কোর্টগুলিতে কাজ কমে যাচ্ছে । সেটা এখানে প্রপার ডিস্ট্রিবিউশন হবে । এটা আমি মাননীয় বিরোধী দলনেতাকে বলব, এই এমাউন্ট নিয়ে-তো আমাদের বিতর্ক করার দরকার নেই । এটা ঠিক আছে । আমাদের তো পয়সা লাগছে না । লোককে সাহায্য করার জন্য । কিন্তু এটা বাস্তবে সাহায্য করবে না অসুবিধা করবে । আমরা প্রস্তাবটা যেটা এখানে করেছি ঠিক এটা কথাবার্তা বলে বিরাট এমাউন্টে না গিয়ে মাঝামাঝি একটা জায়গায় গিয়ে আমরা পরীক্ষা করে দেখি । এক্ষুণি এক লাফে এত বড় একটা অংকের টাকায় যাওয়াটা বোধহয় ঠিক হবে না । আমার অন্য কোন বক্তব্য নেই, আমি বলব যে ঠিক আছে আপনি যেটা বলেছেন ৫ লক্ষ যেটা আমরা ৫০ হাজার বলেছি, ইটস মে বি এক্সপেন্ডেড আপ টু ফাইভ লাখ । এবং এটা কি করে করিজেন্ডাম হবে এটা আমাদের বিধানসভার সচিব আছেন, তারা দেখে ব্যাপারটা ঠিক করে নেবেন । আমার মনে হয় এটাও একটা কোয়ান্টাম জাম্প হয়ে যাবে। কিন্তু এটা ঘটনা আমি এক মত যে এই সংশোধনটা আগে আসলে ভাল হত । এখন আসল না যেহেতু এখন এক লাফে যদি আমরা ধরুন গ্রাউন্ড থেকে তিন তলায় উঠার চেষ্টা করি তাহলে তো সমস্যা হয়ে যাবে । কাজেই আমার মনে হয় একটা রিজনেবল জায়গায় যাওয়া দরকার ।

**শ্রীরতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- জুনিয়র সাব-ডিভিশন সিভিল জাজ যেটা এটা আমার মনে হয় স্যার, ২(টু) লাক করলে বোধ হয় ভাল হবে । আমি ৫ লাখ বলেছি ।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- আমরা এক লাক দিয়ে শুরু করি না যদি অসুবিধা হয় আমরা তো এখানে আছি ৫ বছর আমরা তো থাকবই । এটা সংশোধন যা যা করার করা হোক । এটা এক্সসেপটেড ধরে নিলাম । করিজেন্ডামগুলি এমেন্ডমেন্টগুলি যা হয় পরে ডিস্ট্রিবিউট করে দেবেন ।

**শ্রীরতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- এমেন্ডমেন্টটা রেডি করে কালকে পাশ করে নিলে হবে ।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- সেটা তো আমরা বললাম । সেটার জন্য আমরাই তো চাইছি । তাড়াতাড়ি করলে মানুষের সুবিধা হয়, এই যে আমরা ১০টা জুডিশিয়াল সাব-ডিভিসন বললাম ধরুন এই গন্ডাছড়ার লোককে অমরপুর যেতে হয় না । তারপরে কাঞ্চনপুরের লোককে অন্য জায়গায় যেতে হয় না । জায়গা আমরা আইডেন্টিফাই করেছি, কাজও কিছু কিছু জায়গায় আরম্ভ হয়েছে ।

**মিঃ স্পীকার** ঃ- এমেন্ডমেন্টটা তো ভোটে না দিয়ে করতে পারছি না ।

**শ্রীরতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- না, না এই রকম না তো, ইট ইজ ডিফার টুমরো ।

**মিঃ স্পীকার** ঃ- তাহলে ভোটের সম্পূর্ণ পর্বটাই কালকে ডিফার হয়ে যাবে । আজকে একটা করে তো আর ভোট হবে না ।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ এটা যে এমেন্ডমেন্টে আসল যেটা আমরা এগ্রি করলাম । সেটা কি ফর্মে

আসলে সুবিধা হবে এটা আমাদের মাননীয় সচিব মহোদয়ের দৃষ্টিতে আনবেন । আপনি দেখে যদি মনে করেন ঠিক আছে তাহলে দিবেন । এই অনুসারে ভোট হবে । কারণ ভোটিং তো করতে হবে । যদি আমরা কেউ ভোটে অংশগ্রহণ না করি তাহলে এটা হয়ে গেল ।

**মিঃ স্পীকার ঃ-** তাহলে ভোটে কালকে যেতে হবে ।

**শ্রী মানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ-** স্যার, আগামীকালকে একটা সময় করে নিতে হবে ।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় বিরোধী দলনেতা, এটা আগামীকালকে করতে হবে ।

**শ্রী রতনলাল নাথ (বিরোধী দলনেতা) ঃ-** আমরা যদি এগ্রি হই তাহলে আমার মনে হয় আর দুইটা রিপোর্ট আছে । আর একটা রেজিউলিউশান পড়ে শোনাবেন এই দুইটা বোধ হয় । আমার মনে হয় যে কোন একজন মিনিষ্টার এগ্রি করলে এবং মেম্বার এগ্রি থাকলে আমরা দুই-একটা শর্ট ডিউরেশন আজকে আলোচনা করতে পারব এটাই নিয়ম কিন্তু লিডার অব দ্যা হাউস টাইম ঠিক করবে । মিনিষ্টারকে বলতে হবে এমন কোন কথা নেই [illegible] বলুক দেখি ।

**শ্রী মানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ** স্যার, আমার কাছে যখন আসছে সবগুলো আমি এগ্রি করে দিচ্ছি । তা ঠিক করবে বিধানসভার সচিব মহোদয় । আমার মত চেয়েছে, আমি দুই দিন আগে এগ্রি করে দিয়েছি । এতে আমার কোন আপত্তি নেই । এখন প্রশ্নটা যেটা দাঁড়াচ্ছে মন্ত্রীদের পক্ষে যদি অসুবিধা হয়ে দাঁড়ায়, যেমন একটা আছে আমার দপ্তর । আই এম নট প্রিপিয়ার্ড ইন দ্যাট ওয়ে । আপনি আলোচনা শুরু করতে পারেন কোন অসুবিধা নেই । এটা শোনে আমরা ব্যাখ্যা করে বলব ।

## PRESENTATION OF COMMITTEE REPORT

**Mr. Speaker :-** Now the Question Before the House that, the PRESENTATION OF THE 70TH REPORT OF THE COMMITTEE ON PUBLIC ACCOUNTS on the Table of the House.

Now, I request Shri Prakash Chandra Das, MLA, Hon'ble Chairman of the Committee to present the 70th\ Report (Action Taken) of the Committee on Public Accounts on the Table of the House.

**Sri Prakash Ch. Das** (Hon'ble Chairman) **:-** Mr. Speaker Sir, I beg to present a copy of the 70th Report (Action Taken) of the Committee on Public Accounts on the Table of the House.

**Mr. Speaker :-** Hon'ble Members are requested kindly to collect the copy of the above mentioned committee Report from the Notice Office of Tripura Legislative Assembly.

## GOVERNMENT RESOLUTION

**Now, the Question Before the House is the Government Reso-**

lution regarding ratification of the Constitution (95th Amendment) Bill, 2003 as passed by both the House of Parliament.

I would request the Hon'ble Parliament Affairs Minister to move this Resolution.

**Shri Kashab Majumder** (Minister) :- Mr. Speaker Sir, I beg to move for leave to introduced "That this House ractifies the amendments to the Constitution of India falling within the purview of clause (c) of the provison to clause (2) of Article 368, proposed to be made by the constitution (Ninety-fifth amendment) Bill, 2003, as passed by both the House of Parliament."

## SHORT DISCUSSION ON MATTER OF URGENT PUBLIC IMPORTANCE

**মিঃ স্পীকার ঃ**- মাননীয় বিরোধী দলনেতা কি আলোচনা করবেন ? আলোচনা আরম্ভ করুন ।

**শ্রীরতনলাল নাথ** (বিরোধী দলনেতা) ঃ- মিঃ স্পীকার স্যার, আমার শর্ট ডিউরেশানের বিষয়টি হল — "রাজ্য সরকারের তরফ থেকে ত্রিপুরা বিধানসভায় লোকায়ত্ত বিল পেশ করা সংক্রান্ত "। লোকায়ত্ত বিলের আইন প্রণয়নের জন্য প্রতিটি রাজ্য সরকারের প্রতি মহামান্য সুপ্রীম কোর্টের নির্দেশ প্রদান করেছেন । দেশের বিভিন্ন রাজ্যের বিধানসভাগুলিতে (অনেকগুলিতে সবগুলিতে নয়) এর মধ্যে বিল পাশ হওয়ার পর আইন প্রণয়নও হয়েছে । যে সব রাজ্যে লোকায়ত্ব বিল পাশের পর আইন প্রণয়ন করা হয়েছে, সে সমস্ত রাজ্যে যে কেউ মুখ্যমন্ত্রী থেকে শুরু করে, বিরোধী দলনেতা, মন্ত্রিসভার সদস্য, বিধায়কবৃন্দ সহ বিধানসভার অধ্যক্ষ, উপাধ্যক্ষ এর বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ জানাতে পারবেন । কাজেই মহামান্য সুপ্রীম কোর্টের নির্দেশ অনুসারে তথা অন্যান্য রাজ্যের মত ত্রিপুরা রাজ্যেও উক্ত পদাধিকারীদের ব্যক্তিগত স্বচ্ছতা প্রমাণের সুযোগ দেওয়ার জন্য লোকায়ত্ত বিল ত্রিপুরা বিধানসভায় পেশ করার জন্যে । স্যার, বর্তমানে কোন জনপ্রতিনিধি মন্ত্রী, মুখ্যমন্ত্রী যদি কোন দুর্নীতির সাথে জড়িত থাকে তাহলে সেক্ষেত্রে বর্তমানে কোন আইন নেই, কোন মন্ত্রী ১০ কোটি টাকা ঘুষ খেল, কোন লোক জমি কেলেঙ্কারি করতে গিয়ে টাকা খেয়ে ফেলল । যদি এট প্রেজেন্ট দেয়ার ইজ নো প্রভিশন আমাদের রাজ্যে এমন কোন ব্যবস্থা নেই সেই মন্ত্রীর বিরুদ্ধে আমি কোন দুর্নীতির, কোন সাধারণ মানুষ যদি একটা চিঠি দেয় সেই তদন্ত না করলেও সেই মন্ত্রীকে কিছু করা যাবে না । আমি মনে করি শুধুমাত্র রাজ্যের প্রশ্ন নয়, আমাদের প্রত্যেক মানুষের প্রশ্নে । যেমন, আমরা বিধানসভার সদস্য হয়েছি, আমাদের নিজেদেরও স্বচ্ছতার প্রয়োজন । রাজ্যের যে রকম পরিস্থিতি হয়েছে, দেশের যে পরিস্থিতি হয়েছে আমি মনে করি প্রত্যেক বিধায়কের প্রত্যেক মন্ত্রীর, মুখ্যমন্ত্রী সহ আরম্ভ করে প্রত্যেকের নিজেদের স্বচ্ছতার কারণেই এই জিনিসটা আসা প্রয়োজন । এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীকে আমি একটা চিঠি ৫ই আগষ্ট ২০০৩ইং তারিখ দিয়েছিলাম । এবং উনাকে বলেছি যে ইতিমধ্যে বেশ কয়েকটি রাজ্যে এই ব্যাপারে আইন প্রণয়ন হয়ে গেছে। আমাদের রাজ্যেও বর্তমানে মন্ত্রীগণের উপর যে দুর্নীতি তদন্তের সরাসরি কোন বিধান বা আইন নেই । বিধায়ক, মন্ত্রিসভার সদস্য থেকে শুরু করে মুখ্যমন্ত্রীর স্বচ্ছতা প্রমাণের সুযোগ দেওয়ার জন্য এই বিল ত্রিপুরা বিধানসভাতে আনা জরুরী । এটা আজ সময়ের দাবী । কারণ উক্তর পদাধিকারীদের সকলেরই ব্যক্তিগত

প্রমাণের দায়বদ্ধতা রয়েছে । ত্রিপুরা বিধানসভার আগামী অধিবেশনে লোকায়ত্ত বিল পেশ করার ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়ার জন্য আপনার দৃষ্টি আকর্ষণ করছি ।

৫ই আগষ্ট আমি একটি চিঠি দিয়েছিলাম যদিও চিঠির উত্তর আমি এখনও পায়নি । স্যার, এই প্রশ্নটা আমি কেন তুললাম, আমি একটি ১৫/০৬/২০০২ইং তারিখে চিঠি দিয়েছিলাম মাননীয় মুখ্যমন্ত্রীকে, যে স্বাস্থ্য মন্ত্রী ডাইরেক্টলি করাপশানে জড়িত । এবং কোটি কোটি টাকার কেলেংকারির সাথে জড়িত । আমি বললাম যে, The Health Minister Shri Keshab Majumder should immediately resign from the Cabinet. And there should be impartial investigation by the State Vigilance/Police agencies. In case Shri Majumder declines to resign, as the Chief Minister and the leader of the Cabinet he should be dropped by you from your Cabinet before it appears to taint you and the entire Cabinet.

2. If Shri Majumder does not resign from the Cabinet and if you also fail to drop him from your Cabinet I shall have to demand investigation by an independent agency like the CBI/CVC.

3. I am happy that reportedly you have already ensured resignation of Shri Majumder from may societies under the Health Department. This will prima facie show that you are also convinced that there has been gross financial irregularities of public money amounting to croress of rupees by Shri Keshab Majumder, the Health Minister in your Cabinet. Now there should be a logical conclusion of the matter by removing Shri Majumder from all the societies under the Health Department and also from the Cabinet.

4. I trust that partisan attitude will not inspire you in defending the Health Minister Shri Keshab Majumder against whom there are allegations of corruption. The people would like to see that you have genuine desire and will to deal with corruption at the highest level of the administration.

এই রাজ্যে আমরা পরবর্তী সময়ে দেখেছি যে যখন আবার মন্ত্রিসভা গঠিত হলো তখন উনাকে এই দপ্তর থেকে সরিয়ে দিলেন । কিন্তু এই যে করাপশানের অভিযোগ, হ্যাঁ চিফ মিনিষ্টার আমাকে একটি চিঠি দিয়েছেন ১৭ই জুন, আই হেভ রিসিভ ইউওর লেটার ডেট ১৫ই জুন, আর কিছু না । কিন্তু এই যে করাপশানের অভিযোগ তুললাম এই করাপশানের অভিযোগ তোলার পরে মাননীয় মুখ্যমন্ত্রী উনাকে সেইফ গার্ড করলেন কিন্তু তদন্ত হলো না । কারণ তদন্ত করার কোন আইন নেই এই রাজ্যে । দেয়ার ইজ নো প্রভিশান । সুতরাং এই ধরণের বিল আনলে সাধারণ একটি মানুষ যদি প্রশ্ন করে ঐ মন্ত্রী দুই লক্ষ টাকা খেয়েছে, তিন কোটি টাকা খেয়েছে ইজ বাউন্ড তখন লোকায়ত্ত-র কাছে চিঠি দেবে এবং সিক্রেসী মেইনটেইন করবে । সমস্ত প্রশাসনের

সমস্ত ডকুমেন্টস থাকবে লোকায়ত-র কাছে এবং সাক্ষী প্রমাণ হবে আর বাকিটা সিক্রেট মেটার । যদি আমি ভুলভাবে তখনও আমি যদি সাধারণ মানুষ বলল যে না এই মন্ত্রী চোর, বললেই হবে না যদি দেখা যায় অসত্য তাহলে সেই ক্ষেত্রে তারাও পানিশমেন্টের আইনের বিধান সেই আইনে রয়েছে । কিন্তু আমি মনে করি রাজ্যের যে পরিস্থিতি সেই পরিস্থিতিতে এখানে লোকায়ত্ত বিল প্রণয়ন করা দরকার । স্যার, অনিল সরকার মাননীয় মন্ত্রী উনার বিরুদ্ধেও আমি ২৫/০৩/২০০৩ইং তারিখে মাননীয় মুখ্যমন্ত্রীর নিকট চিঠি দিয়েছি । কি আমি রাজ্যের প্রধান বিরোধী পরিষদীয় দলের নেতা হিসাবে মন্ত্রী অনিল সরকারের বিরুদ্ধে সুনির্দিষ্ট অভিযোগ এনে আপনাকে জানাচ্ছি, ১৯৯৫ সালে ত্রিপুরায় জয়েন্ট এন্ট্রান্সের মেধা তালিকা ভঙ্গ করে ব্যাপক অনিয়মের মাধ্যমে ত্রিপুরা ইঞ্জিনীয়ারিং কলেজে বেশ কিছু ছাত্রছাত্রী ভর্তি করানো হয়েছে । এরমধ্যে এমন দশ জনের নাম উল্লেখ করছি যারা মেধা তালিকা অনুসারে ঐ বছর ত্রিপুরা ইঞ্জিনিয়ারিং কলেজে অনেক ছাত্র-ছাত্রীকে বঞ্চিত করে ভর্তি হওয়ার সুযোগ পেয়েছে এবং আমার কাছে এই সংক্রান্ত সুনির্দিষ্ট তথ্য রয়েছে । অভিযোগ উঠেছে, এইক্ষেত্রে ব্যাপক আর্থিক লেনদেনও হয়েছিল । উল্লিখিত অভিযোগটির গুরুত্ব উপলব্ধি করে অভিযোগের সুষ্ঠ ও নিরপেক্ষ তদন্তের জন্য শীঘ্রই সি. বি. আই.-কে দায়িত্ব দেওয়ার অনুরোধ করছি । এই ব্যাপারে রাজ্য সরকারের তরফ থেকে গৃহীত ব্যবস্থা সম্পর্কে আমাকে সম্যক অবহিত করার জন্য অনুরোধ রইল । স্পেসিফিক নাম দিলাম তদন্ত হলো না । যদিও মাননীয় শিক্ষা মন্ত্রী এখানে দাঁড়িয়ে বলেছে, আই এম রেডি টু ফেইস দ্যা ইনভেস্টিগেশান । কিন্তু কোন অজ্ঞাত কারণে কেন মুখ্যমন্ত্রী করল না রাজ্যের মানুষ জানল না, আমিও জানলাম না । তদন্ত হলো না এবং এর পেছনে আর্থিক লেনদেন কত রয়েছে কে কত পেয়েছে আমরা কেউ জানি না । যদিও উনার বিরুদ্ধে বই কেলেংকারি সহ আরও অন্যান্য জিনিস রয়েছে সুতরাং এই ধরণের কথা বলেছি কারণ তদন্তে সুবিধা হয় না কারণ আইন নাই । এই ব্যাপারে আমি বলেছি কিন্তু কিছুই হয় না ।

স্যার, মাননীয় মন্ত্রী পবিত্র করকে ২৮/০৬/২০০৩ইং তারিখে একটি চিঠি দিয়েছিলাম যে শিল্প দপ্তরে প্রকৃত বেকারদের বঞ্চিত করে পছন্দের লোক নিয়োগ, মন্ত্রীর ব্যক্তি স্বার্থে দপ্তরে ব্যাপক বে-আইনী নিয়োগের অভিযোগ সহ অরুন্ধুতীনগর শিল্প নগরীতে নিয়মকানুন লঙ্ঘন করে স্টল নির্মাণ ও বন্টনের অভিযোগের তদন্ত করা সম্পর্কে । এবং সেই ক্ষেত্রেও আর্থিক লেনদেনের অভিযোগ সহ বিভিন্ন বিষয়ে উল্লেখ করা হয়েছিল । কিন্তু দেখা গেল কোন অজ্ঞাত কারণে সেই মন্ত্রীরও কোন তদন্ত হয়নি । সেটা চাপা পড়ে গেছে তাহলে এই বিষয় কেন ? আজকে রাজ্যের মানুষ দুর্নীতির প্রশ্ন উঠেছে তাহলে সেখানে কোন আইন না থাকলে সাধারণ মানুষের টাকা পাবলিক মানে আমি যা খুশি লুটে নেব সেইজন্য কোন আইন নেই । এখন সময়ের প্রয়োজন এই ধরণের বিল আসলে ইয়েস্ । অনেক সময় অনেকে ভুল তথ্য আনতে পারে কিন্তু সেটার জন্য প্রভিশান আছে কিন্তু সত্য যেটা সেটাকে আইন করে সেই জিনিসটা তদন্ত হওয়া দরকার । আমি মনে করি এটা সময়ের প্রয়োজন । স্যার খয়েরপুর-এর ব্রীজ সম্পর্কে আমি একটি চিঠি দিয়েছিলাম মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে যে — "Subletting of works by contractor is not permitted under provision of Agreement/contract of Public Works Department."

It is observed and reported that subletting of work by contractors in one from or other have increased consederably in the recent past. This not only violates the provision of the contract but also

result in delay and bad-workmanship of work. This practice should be stopped immediately for grater interest.

All Superentending Engineers and Executive Engineers are requested to keep close watch on this issue and appropriate action may be taken accordingly including black listing of contractor for next 5(five) years. Their cases of up-gradation may not be considered. However, above actions may be taken with priorintimation to the contractor concerned."

আমি মনে করি, দপ্তরের কাছে সুনির্দিষ্ট অভিযোগ ছিল বলেই অনুরূপ ঘটনা যাতে পুনরায় ঘটতে না পারে সেজন্য মুখ্য বাস্তুকার ও সচিব উক্ত মোমোরেন্ডামটি জারি করেছিলেন।

২৬/০৫/২০০৩ইং তারিখে মাননীয় পূর্তমন্ত্রী খয়েরপুর ব্রিজ নির্মাণ ভেঙ্গে যাওয়ার তদন্ত কমিটির যে রিপোর্টটি বিধানসভায় পেশ করা হয়েছিল। সেই রিপোর্টের ফাইন্ডিং কনক্লেশনের উল্লেখ করেছে, ইন ভিউ অল দি এভাব অবজারভেশন এন্ড ফাইন্ডিং অব দি কমিটি। দি কমিটি আনিমিমাসলি কনক্লোড দ্যাট দি কলাপস্ অব দি সুপার স্ট্রাকচার ইজ ডিউ দু ফেইলোর অব দি ফরম ওয়ার্ক অবলিক স্টেগিং হুয়িস ইজ সামলি এন্ড এন্টারলি ডিউ টু অন দি পার্ট অব দি কন্ট্রাকটার এন্ড দি কন্ট্রাকটার জেনটেলি রেসপনসিবল ফর দি কলাপস অবলিক ফেইলুর। কিন্তু তারপরেও এই ভেঙ্গে যাওয়া ব্রিজটির বরাদ্দকৃত কন্ট্রাকটারের নাম পূর্ত দপ্তরের কালো তালিকায় অন্তর্ভুক্ত করা হয়নি। এই ধরণের নিম্ন কাজের সঙ্গে যুক্ত অন্যান্য ঠিকেদাররাও উক্ত নজীরকে সামনে রেখে আগামী দিনে দোষী সাব্যস্ত হলেও পরে পেয়ে যেতে পারে এতে সরকারের উন্নয়নমূলক কাজে সরকারী অর্থ ব্যয়ে পাশাপাশি জনস্বার্থ বিঘ্নিত হবে। কাজেই তাদের কি কারণে কি রহস্য রয়েছে খয়েরপুরে ভেঙ্গে যাওয়ার দোষী ঠিকেদারকে পূর্ত দপ্তরের কালো তালিকায় অন্তর্ভুক্ত করলনা এবং এর পিছনে কি রহস্য রয়েছে সেটা জনসমক্ষে আসা জরুরী। বিষয়টি যতই সংবেদনশীল হোকনা কেন এদিকে দপ্তরের উদাসিকতায় বিস্ময় দেখা দিয়েছে। কাজেই উল্লেখিত বিষয়টি খতিয়ে দেখে মন্ত্রী জড়িত কিনা তার প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া আমি মনে করি এবং এর পাশাপাশি গৃহীত ব্যবস্থা সম্পর্কে আমাকে সম্যক অবহিত করার জন্য আমি অনুরোধ করছি। কিন্তু আজকে পর্যন্ত কোন রকম এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর নিকট থেকে আমি উত্তর পাইনি। তাহলে একের পর এক প্রত্যেকটি ঘটনার সঙ্গে দেখা যাচ্ছে মন্ত্রীরা জড়িত আছে কিনা আমার কাছে কোন খবর নেই। মুখ্যমন্ত্রীকে বারবার বলেছি উনি তদন্ত করেননি। তাই আমি অনুরোধ করবো এই বিলটা সময়ে প্রয়োজনে আসা উচিত। স্যার, এখানে অভিযোগ উঠেছে, মাননীয় মৎস্য মন্ত্রী সুকুমার বর্মণ মহোদয়কে আমি চিঠি দেয়নি। কিন্তু মন্ত্রীর বিরুদ্ধে চাকুরী বিক্রির অভিযোগ সহ বিভিন্ন এলিগেশন অভিযোগ উঠেছে। একটা করণিকের চাকুরী ২৫ হাজার টাকার বিনিময়ে দেওয়া হয়েছে এই রকম অভিযোগও উঠেছে। ইট মে বি কারেক্ট। কারণ কোন রকম তদন্তের ব্যবস্থা যদি না থাকে, কোন ইনকোয়ারি করার প্রভিশান যদি না থাকে, যদি কোন আইন না থাকে তাহলে কালো তদন্ত দেওয়া হবে কিভাবে। স্যার, মাননীয় মুখ্যমন্ত্রীর দপ্তরে পুলিশের আধুনিকীকরণের প্রশ্নে একটা চিঠি দিয়েছিলাম। এই ব্যাপারেও পুলিশের আধুনিক অস্ত্র ক্রয় ক্ষেত্রে অনিয়মের অভিযোগের তদন্তের ক্ষেত্রেও চিঠি দিয়েছি। এখানে দেখা গেল কোটি কোটি টাকার ট্রেনজেকশনের প্রশ্ন উঠেছে এবং অবৈধ যোগাযোগ রয়েছে কিন্তু

সেই ক্ষেত্রেও কোন তদন্ত আমি পাইনি। স্যার, সমবায় দপ্তরেরই শুধু করাপশনের কথা বলি আমার সময় লাগবে একদিন। যদি অবস্থা হয় তাহলে রাজ্যের তদন্তের বিষয়ে এগুলি আসবেনা কেন ? সব মন্ত্রীরই প্রভিশান প্রপারটি রয়েছে সেখানেও তদন্ত হওয়া উচিত। এখানে স্যার, এট প্রেজেন্ট রাজ্যের একটা বিল-এর অংশ, এট প্রেজেন্ট দেয়ার ইজ নো প্রভিশান টু ইনভেসটিগেট কমপ্লেইন মেড বাই সিটিজেন এলিজিং করাপস্ প্রেকটিশ এগ্রিসিট সিলেকটেড পাবলিক ফাংশনিং। জনপ্রতিনিধিদের কোন দুর্নীতির সাথে জড়িত থাকলে এই রকম আইন আমাদের রাজ্যে নেই কিন্তু ভারতবর্ষের অন্যান্য রাজ্যে রয়েছে। এই রকম কোন ব্যবস্থা নেই। ইন দি পাবলিক ইন্টারেস্ট পিটিগেশন অনারেবল সুপ্রীম কোর্ট অবজারভ দ্যাট দি ইউনিয়ন এজ ওয়েল এজ ইচ এট এব্রি স্টেপ সোড এসটাব্লিস এনি ইনস্টিটিউশন টু ইনভেসটিগেইট সাচ কমপ্লেইনস, দি হ্যাভি স্কোপ হ্যাস বিন সিকিং ইনফরমেশন এ্যাকশন টেকেন ইন দিজ রিগার্ড। দেয়ার ইজ নো প্রভিশান ইন কনস্টিটিউশন অব ইন্ডিয়া, ফর সেটকি ইনস্টিটিউশন। এট লোকয়াত্ত ইন দি স্টেইট ইনভেসটিগেইট পাবলিক কমপ্লেইন এগেইষ্ট পাবলিক ফাংশনারিং। দি ইউনিয়ন গভর্ণমেন্ট টু হ্যাভ নট প্রেসক্রাইভ এনি মডেল বিল ? ফর ইন্টারকশন অব স্ট্যাট এসেমব্লি ফর দি পারপাস স্টিল সাম স্ট্যাট অলরেডি ফেইল রেজিউলোশন টু সেটআপ এনি ইসটোলিজম লোকায়ত্ত ইন্ডিয়া রেসপেকটিভ স্ট্যাট। সুতরাং সেখানে ব্যাপারটা লোকায়ত্ত হবে সেখানে একটা সিক্রেটসি ম্যানটেনসি থাকবে। সেখানে লোকায়ত্ত হলে মন্ত্রীর ইন্টারফেয়ার করতে হবেনা। সেখানে একটা পিটিশান দেবে। পিটিশান দেওয়ার পরে সমস্ত এডমিনিস্ট্রেশনের সমস্ত অফিসার এবং সমস্ত দপ্তর তার কাছে রেকর্ড দিতে বাধ্য থাকবে। সেখানে কেউ ইন্টারফেয়ার দিতে পারবেনা। এবং সিক্রেটসি কে কোন সাক্ষী দিলে সেটা সিক্রেসির ম্যানটেনে থাকবে। যেমন, আজকে প্রশ্ন উঠল সেখানে কেউ বাদ যাবেনা, যেমন আমি বা যাবনা আপনিও বাদ যাবেন না, মুখ্যমন্ত্রীও বাদ যাবেনা এমনকি কোন জনপ্রতিনিধিও বাদ যাবেনা। এখানে স্যার, আমার কাছে রেকর্ড আছে ধলাজারি পঞ্চায়েত-এ দুর্নীতির অভিযোগ উঠেছে। পঞ্চায়েত লেভেল-এ দুর্নীতি মারাত্মক। সেখানে ডাইরেক্ট ডেলিগেশন হয়েছে তবুও টি. এস. আর. ক্যাম্প হয়নি। মাননীয় মন্ত্রী মানিক দে ওই মোহনপুর এলাকায় দায়িত্বে আছেন নন অফিসিয়াল হিসাবে। যেমন আজকেও এখানে এই প্রশ্ন উঠেছে। স্যার, আমি মনে করি এখান থেকে আমিও বাদ যাব না, আপনিও বাদ যাবেন না, মাননীয় মুখ্যমন্ত্রীও বাদ যাবেন না, কোন জনপ্রতিনিধিও বাদ যাবেন না যেহেতু প্রশ্নগুলি উঠে গেছে। কারণ আমরা চিঠি দিলেও কোন রকম সঠিক উত্তর পাচ্ছি না, তদন্ত হচ্ছে না। স্যার, আমার কাছে রেকর্ড আছে সাধারণ জায়গার কথা বলছি এবং টপ লেভেলে বললাম কিন্তু পঞ্চায়েত লেভেলে দুর্নীতি মারাত্মক। যেমন, একজন শাসক দলের লোক তুলাবাগান সম্বন্ধে সেখানে ডাইরেক্ট এলিগেশন এনেছেন যে একটা টি. এস. আর. ক্যাম্পের ৪০ হাজার টাকা মেরে দিয়েছেন। মাননীয় মন্ত্রী মানিক দে ঐ এলাকায় অর্থাৎ মোহনপুরের দায়িত্বে নন অফিসিয়ালি আছেন এবং ঐ এলাকার শাসক দলের নেতা উনার কাছে এসেছিলেন কিন্তু কোন উত্তর পান নি। পরবর্তী সময়ে আমি আর. ডি. কমিশনার, ডি. এম. এবং পঞ্চায়েত ডিরেক্টরকে লিখি। কিন্তু কোন ব্যবস্থা নেওয়া হয়নি। সুতরাং প্রথম থেকে উপরের দিকে যদি সঠিক থাকে তাহলে ভাল হয়। মন্ত্রীদের সাথে দুর্নীতির প্রশ্ন যেখানে জড়িত হয়ে যাচ্ছে এটা আমার অভিযোগ নয়, চিঠিপত্র বলছে যে কোন কিছু বে-আইনী স্কীম পর্দার আড়ালে কিছু আছে ; পর্দার আড়ালে হলে আমার নিজের স্বচ্ছতা দরকার, আমি এম. এল. এ. ইট ইজ মাই ডিউটি। এখন এই অভিযোগগুলি উঠছে আমি বলি না আমাদের রাজ্যে কেউ আছেন কিন্তু পরিস্কার এই জিনিসগুলি আছে। সুতরাং অমি মনে করব যদিও আপনি তাড়াহুড়া করেছেন আমি প্রিপেয়ারড্ ছিলাম না, আমার কাছে অনেক তথ্য আছে প্রত্যেক মন্ত্রী সম্বন্ধে যে বিভিন্ন দুর্নীতির সঙ্গে

জড়িত। আমি অভিযোগ জানাব কিন্তু তদন্ত হবে না, এটা তো হতে পারে না । এখন এই তদন্তের ব্যবস্থাটা নেই আমি বলি না যে আপনারা চোর, আম বলি না যে, আপারা সাধু । কিন্তু সময়ের প্রয়োজনে এমন দাঁড়িয়েছে যে প্রত্যেক মিনিষ্টাররা বোধ হয় দুর্নীতির সাথে জড়িত, প্রত্যেক এম. এল.এ.-রা দুর্নীতির সাথে জড়িত সুতরাং এই জিনিসটা আমাদের কাছে ক্লিয়ার থাকা উচিত । পাশের র‍্যাজ পশ্চিমবঙ্গ দীর্ঘদিন ধরে কংগ্রেসের তাঁরা দাবী করছিলেন জ্যোতি বসুর বিরুদ্ধে যখন মারাত্মক ভাবে করাপশনের অভিযোগ উঠেছিল এবং সেই অভিযোগগুলি পরবর্তী সময়ে পশ্চিমবঙ্গ বিধানসভায়, ১৯৯৬ সালে পেশ হয়েছিল । তারপর সিলেক্ট কমিটিতে গিয়েছিল এবং প্রথম মুখ্যমন্ত্রীকে বাদ দিয়ে বিধানসভায় বিল এসেছিল । কিন্তু বিধানসভার সব সদস্যরা ধরলেন কেন মুখ্যমন্ত্রীকে বাদ দি করা হল ? তখন চীফ মিনিষ্টারকে ইনক্লুড করে সিলেক্ট কমিটিতে পাঠান হয়েছে। সিলেক্ট কমিটি থেকে ২ (দু ) বছর পর গত মাসের আগের মাসে এই বিল বিধানসভায় পাশ হয়েছে এবং এখন আইনে পরিণত হয়েছে । আমি অনুরোধ করব এই রাজ্যের মানুষ যেহেতু সংবেদনশীল এবং রাজ্যের মন্ত্রীদের সম্বন্ধে, আমাদের সম্বন্ধে দুর্নীতির অভিযোগ উঠছে তাই যদি আমরা এই বিল না আনি তাহলে মনে হবে আমরা দুর্নীতিকে প্রশ্রয় দিচ্ছি । অর্থাৎ আমাদের কোন সৎ সাহস নেই টু ফেইস দি ইনভেষ্টিগেশন । সুতরাং নিজেদের ক্লিয়ার রাখতে গেলে এই বিল এসেনশিয়াল আমি মনে করি । এখন তো আর এই বিল আজকে কিংবা কালকের মধ্যে আনতে পারবেন না । কালকের মধ্যে আনতে পারলে পরশু দিন ডিসকাশন করা যাবে সুতরাং সময় পাবেন না । আমি অনুরোধ করব আগামী বিধানসভার অধিবেশনে যাতে এই বিলটা সরকারের তরফ থেকে প্লেইস হয় । পাশের রাজ্য থেকে এবং অন্যান্য রাজ্য থেকে আমরা শিক্ষা গ্রহণ করব এবং আমরা যারা প্রতিনিধি আমাদের স্বচ্ছতার জন্য এটা প্রয়োজন । নতুবা আমি অনুরোধ করব যদি সরকার পক্ষ মনে করেন বিলটা আনতে অসুবিধা সে ক্ষেত্রে আমাকে বললেও বে-সরকারী বিল আনতে পারি তবে সরকারের সুবিধা বেশী, প্রাইভেট মেম্বারদের বিল আনতে গেলে একটু ঝামেলা হয় । কারণ সেখানে গভর্ণরের কনসার্ণ নিতে হয় প্রবলেম ইজ দেয়ার । আমি অনুরোধ করব দুর্নীতির তদন্তের স্বার্থে এবং এই রাজ্যের মানুষের কোটি কোটি টাকা সেইভ হওয়ার জন্য এটা করা দরকার । মাননীয় মুখ্যমন্ত্রী একটা কথা বলতে পারেন আমি জানি না উনি কি বলবেন, আমার সন্দেহের কথাটা বলছি উনি বলতে পারেন, ফিনানসিয়্যাল স্ট্যাবিলিটি নেই । যদি লোকায়ত্ত বা উপলোকায়ত্ত আমরা গঠন করি সেখানে লোকায়ত্ত হতে হবে সুপ্রীম কোর্টের জাজের সমান মানে সমমর্যাদা সম্পন্ন । আর উপলোকায়ত্ত যেটা এটা রাখবে হাইকোর্টের জাজের সমমর্যাদা সম্পন্ন । আমি অনুরোধ করব এই জিনিসটা প্রয়োজন । আমি যদি মনে করি ১০০ কোটি টাকা বাঁচানোর জন্য আমার ১০ লাখ টাকা খরচ হয় কোনটা ভাল ? স্যার, এখানে ১ কোটি ৩০ লাখ টাকা টারবোস্টার টার-এ ব্যাপারে আমার কাছে অভিযোগ আছে । ক্যাগ রিপোর্টে বলেছে ১ কোটি ৩০ লাখ টাকা একদম আন-নেসেসারী মিসইউজ । এর জন্য কেউ জড়িত আছে কিনা জানিনা । আমি চিঠি দিলেও লাভ নেই । চিঠি দিলে-ত আমি শত্রু হব । আজকে আমি চিঠি দিলাম মুখ্যমন্ত্রী জড়িত, এই কথা বললে আমি টার্গেট । কিন্তু লোকায়ত্ত থাকলে আই এম নট টারগেট । তখন তদন্ত হবেই । স্যার, দপ্তরের ৩ নম্বর ইউনিট সায়লেন্ট একটি পয়সা খরচ হয়নি । সরকারের ১ কোটি ৩০ লাখ টাকা জলে পড়ে রয়েছে । হু ইজ রেসপনসিবল, হু ইজ দ্যাট মিনিষ্টার রেসপনসিবল । আমি এই জিনিসগুলির জন্য কাউকে অস্বস্তিতে ফেলছি না । অস্বস্তি হলেও আমার কিছু করার নাই । সময়ের প্রয়োজনে দাবী উঠেছে এবং আমি অনুরোধ করব এই ব্যাপারগুলি তদন্ত করার জন্য । এটা যদি আমরা না আনি আমার ৬০ জন সদস্য রেসপনসিবল থাকব ত্রিপুরার জনসাধারণের কাছে । সরকারের যে টাকা আসে, সেই টাকা যাতে যথাযথ ব্যয় হয় সাধারণ

